সময়ে মরীচিকা মিলিয়ে যাবার আগে পর্য্যন্ত তবু আপনারা কল্পনার স্বর্গে নিশ্চিন্ত আরামে থাকতে পেতেন, আমাদের আগাগোড়াই হতাশা। জ্ঞানবৃক্ষের ফল খাবার প্রায়শ্চিত্ত আমাদের প্রতিদিনই করতে হচ্ছে।

বিনয় বাবু বল্লেন—অবশ্য যাকে জ্ঞানবৃক্ষ বলছ, সে যদি সত্যি জ্ঞান-বৃক্ষ হয়। সৃষ্টিটা দুঃখবাদের উদাহরণ নাও হতে পারে।

আমি একটু হাসলাম, বল্লাম—আপনি নিজের প্রতিবাদ করছেন।

—করছি? তা করছি বটে। এক এক সময়ে করতেও ইচ্ছে করে। জ্ঞান যতই নির্ভুল ও সম্পূর্ণ হোক তাতে সান্ত্বনা ত নেই। তার চেয়ে মরীচিকাও যে ক্ষণিক হলেও ঢের সুখের। এক এক সময়ে নিজেকে প্রবঞ্চনা করার লোভ দুর্নিবার হয়ে ওঠে।

চুপ করে ছিলাম। বিনয় বাবু আবার বল্লেন—কিন্তু যাই বল আমাদের সে মোহের যুগে পৃথিবীতে রঙ্ ছিল, রেখার বৈচিত্র্য ছিল। তোমরা মোহমুদ্গর দিয়ে সব সমতল করে ফেলেছ—সব এক রঙা। তোমাদের যুগ নিয়ে আর গল্প হয় না।

হেসে বল্লাম—আপনাদের যুগের একটা গল্প শুনি না।

বিনয় বাবু আমার দিকে চেয়ে একটু হেসে বল্লেন—নেহাৎই শুনবে? বলতে আমার অবশ্য আপত্তি নেই। তবে সেই একঘেয়ে ট্রাজিডি।

—তা ত জানি। তবু বলুন না।

বিনয় বাবু বাইরের দিকে চেয়ে বল্লেন—গল্প এ কালের নয়, এদেশেরও নয়, কিন্তু একালের না হোক, এদেশেরই বুঝি হওয়া উচিত

ছিল। এমনি শুক্‌নো রুক্ষ তার রূপ, কোথাও সরলতা নেই, শুধু কাঠিন্য। তা ছাড়া আমি গুছিয়েও বল্‌তে পারব না বোধ হয়। তবু শোন।

তার পর একটু চুপ করে থেকে বিনয় বাবু আবার আরম্ভ করলেন : সে যুগের কথা খুব সুন্দর নয় কিন্তু তবু তোমরা তার কিছুই জান না। তোমরা সে যুগের কথা বইয়ে পড়েছ ' হয়ত, মনে কর সব তোমরা বোঝ কিন্তু আসলে সে যুগের বাঙ্গলার কিছুই তোমরা জান না। বাঙ্গলা দেশের ঊনবিংশ শতাব্দী আর বিংশ শতাব্দীতে এমন একটা তফাৎ আছে যে আমার এক এক সময় মনে হয় এদুটোর ব্যবধান মাত্র এক সেকেণ্ড নয়—একটা গোটা শতাব্দী।—এই দেখ বৃদ্ধ বয়সের যা দোষ গল্প বল্‌তে বসে সেই বাচালতাই করছি।

তোমাদের কাছে চিন্তার স্বাধীনতা একটা স্বাভাবিক স্বতঃসিদ্ধ ব্যাপার—এতে তোমরা আশ্চর্য্যও হও না, কোন থ্রিলও পাও না, কিন্তু আমরা তখন সবে মনের খোলসে ঠোকর মেরে একটু আধটু ফুটো করেছি, ঠোকর মারাতেই আমাদের ছিল রোমাঞ্চ ' আমাদের মনে তার নিজস্ব একটা মোহ ছিল ' দোকানে লুকিয়ে চা খেয়েই আমাদের বুক ভরে উঠত গর্ব্বে, ফাউল খেতে পারলে নিজেকে আমরা নেপোলিয়নের সমান মনে করতাম। ধুতির বদলে প্যাণ্ট পরা আমাদের কাছে ছিল দিগ্বিজয়ের সমান। তোমরা এখন এসব শুনে হয়ত হাসবে —কিন্তু সে যুগের আবহাওয়া তোমরা জান না তাই।

পুরুষের বেলায় যখন এই, তখন মেয়েদের ব্যাপারটা বোধ হয় আঁচ করতে পারো। দশের জায়গায় চৌদ্দ পর্য্যন্ত রেখে যে বাপ

মেয়ের বিয়ে দেয়, সে একটা মস্তবড় সংস্কারক। কথামালা ছাড়িয়ে যে মেয়ে ইংরেজী ফাষ্টবুক ধরে তার মর্য্যাদা ও নিন্দার অবধি নেই।

সেই যুগে সূর্য্যকান্ত বলে একটি ছেলে নলিনী বলে একটি মেয়েকে ভাল বেসেছিল।

আমি একটু হাসলাম।

বিনয় বাবু সেটুকু লক্ষ্য করে বল্লেন—আচ্ছা, আচ্ছা, বকলম আর চালাব না। তোমরা এ যুগের ছেলে, সন্দেহ তোমাদের ঘোচান কঠিন। তা ছাড়া সূর্য্যকান্ত নামটাও বড় কটমট। বার বার উচ্চারণ করলে গল্পের রস ভঙ্গ হবার সম্ভাবনা। কিন্তু নলিনী নামটা থাক্।

আমি মাথা নেড়ে সম্মতি জানালাম।

আমিই ভালবেসেছিলাম নলিনী বলে একটি মেয়েকে। তের চোদ্দ বছরের মেয়েকে ভালবাসার কথা শুনলে তোমাদের আবার হাসি পাবে হয় ত। কিন্তু আমি তোমায় বল্‌ছি সে যুগে তা সম্ভব ছিল। বঙ্কিম বাবুর রাধারাণীর বয়স কত ছিল জান? প্রথম সংস্করণে বোধ হয় ছিল দশ এগার। পরের সংস্করণে বদলেছিলেন কিন্তু বারোর বেশী বাড়াতে পারেন নি।

যাক্ নলিনী মেয়েটির কথাই বলি। নলিনী সে যুগের মেয়েদের অগ্রবর্ত্তিনী। তার বাবা ব্রাহ্ম না হয়েও ছিলেন—সে যুগে অত্যন্ত অগ্রসর। নলিনী জানলা সাসি বন্ধ করা ছ্যাকরা গাড়ী করে প্রত্যহ মেয়েদের স্কুলে গিয়ে সমস্ত পাড়ার জিহ্বার খোরাক জোগাত।

বল্‌তে পার অবশ্য কি সুযোগ ছিল সে যুগে প্রেমের। কিন্তু প্রেমের জন্যে কতটা সুযোগের দরকার হয়? ওপারে ওরা দেহ-সংলগ্ন

হয়ে নাচবার সুযোগ পেয়েও অক্ষত হৃদয় নিয়ে সারা জীবন কৌমার্য্যে কাটিয়ে দেয়, আবার নদীর জলে চুলের ছায়া দেখেও এককালে রাজপুত্রেরা পাগল হ'য়ে যেত। সে রাজপুত্রেরা রূপকথাতেই বন্দী হয়ে আছে মনে কোরো না।

তাছাড়া নলিনীর সঙ্গে আমার দেখা হবার সুযোগের অভাব কি? বিশেষ করে আমি ছিলুম তাদের জ্ঞাতি এবং সে যুগের সংস্কারকে জয় করে মেডিক্যাল কলেজে মড়া কাটবার বিদ্যে শিখতে সাহস করেছিলাম বলে তার বাবার অত্যন্ত প্রিয়।

আজকের দিনে থিয়েটার বায়স্কোপ, একজিবিশন তোমাদের যে সুযোগ দেয়, আমাদের যুগে তাই দিত বিয়ে-বাড়ি। বিয়ে-বাড়িতে সেকালেও ছিল অবাধ গোপন মিলনের সুযোগ ও স্বাধীনতা। পরিবারে বিবাহ, উপনয়নের মত শুভকর্ম্ম নিত্য হয় না বটে—কিন্তু তা'তে কি আসে যায়—হৃদয় বিনিময়ের পক্ষে একটি মুহূর্ত্তই যথেষ্ট।

না, নীরব প্রেমনিবেদন আমার ছিল না—প্রতিদানহীন বলেও আমার ধারণা নয়।

বিবাহের উৎসবের রাতে পরিত্যক্ত ছাদের অন্ধকার আলসের ধারে আমি এসে দাঁড়িয়েছি—সমস্ত বাড়িতে হাওয়া না পেয়ে নলিনীও উঠে এসেছে অন্যমনস্কভাবে ছাদের ওপর। অন্ধকার এমন কিছু গাঢ় নয় যে কিছু দূরে মানুষ আছে কিনা বোঝা যায় না, তবু বিশ্বাস করতে হবে যে নলিনী আমায় দেখতে না পেয়েই আমার অত্যন্ত কাছ ঘেঁসে এসে দাঁড়িয়েছে, তখনকার জম্‌কালো, জরীতে ভারী বেনারসী শাড়ীটি গুছিয়ে প'রে।

আমি সাম্‌নের অন্ধকারের দিকে চেয়ে বলেছি—বাবা! নীচে কি গণ্ডগোল। টেঁকা যায় না!—এবং নলিনী সে স্বরে চমকে উঠে বলেছে—ওমা, তুমি এখানে দাঁড়িয়ে আছ! কখন থেকে?

এই ত এলাম—ব'লে আমি সান্নিধ্যের উত্তেজনায় একটু কেঁপে উঠেছি। সদ্য পেটিকামুক্ত বেনারসী শাড়ীর অপূর্ব্ব গন্ধের নেশায় মাথায় আমার ঘোর লেগেছে।

তারপর আর কথা নেই।

নলিনী খানিক বাদে বলেছে—মাগো ওইটুকু মেয়ের কি করে বিয়ে হচ্ছে! আমি হ'লে কক্ষণ বিয়ে করতাম না।

রাঙা টুকটুকে একটী বর হলেও না?

আমার বয়ে গেছে! অমন মাকাল ফল আমার চাই না!

আর এরকম নিষ্ফল হলে!—(অনুপ্রাস দেখে অবাক হয়ো না, দাশুরায় তখন আমাদের মন থেকে মরেনি)।

নলিনী বলেছে—ধ্যেৎ!

লক্ষ্য করলে বোধ হয় যে আমাদের প্রেমের আলাপেও ছিল তখন সে যুগের সংস্কার-উন্মাদনার প্রভাব। তোমাদের যা গা-সওয়া হয়ে গেছে আমরা তখন নতুন স্বাদ পেয়ে জাগরণে নিদ্রাতেও তা ভুলতে পারছি না।

এমনি প্রেমের চিত্র বেশী দেখবার আশা রেখো না—আমি সে আশা মেটাতে পারব না। বেশী পেড়াপীড়ি করলে মিথ্যে বানিয়ে বল্‌তে হবে। বুঝতেই ত পারছ যে তের বছরের মেয়ে আর আঠারো উনিশ বছরের ছেলে তখনকার বাধার ভেতর যা প্রেম করতে পারে, তা' নিয়ে

চমকপ্রদ তেমন কোন পূর্ব্বরাগের ছবি তৈরী হতে পারে না, যাতে বুদ্ধিদীপ্ত বাণী করবে ঝলমল, ভাবাবেগের সমুদ্র উঠবে দুলে। তের বছরের মেয়ে কটা কথাই বা জানে? আর যা জানে, তার কটাই বা বলতে পারে গুছিয়ে। তোমায় ব্যাপারটা অনুমান করে নিতে হবে।

কিন্তু তাই বলে প্রেম আমাদের কিছু কম গভীর মনে করো না, মৌন হ'লেও সে অতল।

আমি তখন ভবিষ্যতের কি সব অপরূপ স্বপ্নই দেখছি নলিনীকে কেন্দ্র করে! স্বপ্নই বা তাকে বলি কেন! ভাগ্যকে তখন আমি মনে মনে ভাবী জীবনের ফরমাজ দিয়ে ফেলেছি, সে ফরমাজ যে অক্ষরে অক্ষরে পালিত হবে সে সম্বন্ধে আমার কিছু মাত্র সন্দেহ নেই। আগামী যুগের আমরা অগ্রদূত—প্রগতির বার্ত্তা বহন করে চলব এগিয়ে। পৃথিবী তখন আমাদের কেন্দ্র করেই আবর্ত্তিত হ'তে সুরু করেছে।

নলিনী কি স্বপ্ন দেখেছিল সেই জানে, কিন্তু আমার থেকে বিশেষ তার তফাৎ ছিল বলে মনে হয় না।

এইবার গল্পকে আমি তিন চারটে বছরের উপর দিয়ে চোখ-কাণ-বুজে টেনে নিয়ে যাব। এখানে রইল তোমার কল্পনার অবসর। তুমি ইচ্ছামত বিবরণে এটি ভরিয়ে নিতে পারো। শুধু মনে রেখো, মরা মানুষের বুকের সমস্ত তথ্য জেনেও জীবিত মানুষের হৃদয় সম্বন্ধে আমি হতাশ হইনি এবং নলিনীও তার পাঠ্য পুস্তকে সৃষ্টির মূলে বিষ আছে এমন কোন তথ্য পায়নি। আমরা পরস্পরের আরো কাছে ঘেঁসে এসেছি এবং স্বপ্ন আমাদের তখন বর্ণবাহুল্যে আরো ঘোরালো হয়ে এসেছে।

এমন সময়ে ডাক্তারী পরীক্ষায় আমি হলাম সসম্মানে উত্তীর্ণ এবং সুদূর পশ্চিমে মোটা মাইনের এমন একটা চাকরীর সুযোগ পেলাম, যা ইতিপূর্ব্বে নাকি কোন নেটিভের ভাগ্যে জোটেনি। নলিনীর বাবাই উৎসাহ দিয়ে আমায় পাঠিয়ে দিলেন। বাঙ্গালীর নাকি, এমনি দুঃসাহসী হবারই বিশেষ প্রয়োজন আছে। প্রেম ও কর্ত্তব্য দুইএর মাঝে পড়ে কর্ত্তব্যের টানে ও নলিনীর বাবার উৎসাহে আমি চলে গেলাম এমন সুদূর এক জায়গায়, যেখানে সে সময়ে বৃথা অপব্যয়ের আশঙ্কায় লোকে চিঠি পাঠাতে পর্য্যন্ত সাহস করত না।

গল্প অত্যন্ত মামুলী প্রণালীতে চলেছে কিন্তু সে আমার দোষ নয়।

সে সুদূর প্রবাস থেকে চেষ্টা চরিত্র করেও বছর দুয়েকের আগে আমি ফিরতে পারলাম না। কিন্তু ফিরতে না পারলেও মনে আমার কোন আশঙ্কা ছিল না। নলিনীর বাবার সাহস ও মানসিক সবলতায় আমার ছিল অটুট বিশ্বাস। আর যেই টলুক—মানুষের জিহ্বা সঞ্চালনে তিনি যে টলবেন না এ বিষয়ে আমার কোন সন্দেহ ছিল না। কিন্তু হায় মানুষের মন!

দু'বছর বাদে ফিরে এসে দেখলাম দুনিয়ায় অপ্রত্যাশিত সব পরিবর্ত্তন হ'য়ে গেছে। পৃথিবী হঠাৎ আমাকে অবজ্ঞাভরে পরিত্যাগ করে সূর্য্যকেই করছে প্রদক্ষিণ, পল বিপল হিসেব করে। কাল আমার জন্যে অপেক্ষা করেনি, নলিনীর বাবাও না। জ্ঞাতি কুটুম্বের ভর্ৎসনায় অতিষ্ঠ হয়ে নলিনীর তিনি বিবাহ দিয়ে দিয়েছেন।

কিন্তু আঘাত এইখানে নয়—আঘাত এই যে, নলিনী এক বৎসরের মধ্যে ফিরেছে বিধবা হয়ে।

মামুলি হোক, সেকেলে হোক গল্প এইবার জমকালো হ'য়ে আরম্ভ হ'ল ভেবে তুমি বোধ হয উল্লসিত হযে উঠছ। কিন্তু ভুল করলে, গল্প এবার প্রায শেষ হযে এল। নলিনীর বাবার সংস্কারক-সত্তা আবার প্রবলভাবে জাগ্রত হওযা সত্ত্বেও গল্প এল শেষ হযে।

একান্ত আদরের মেযের অশ্রুমোচনের সঙ্গে সমাজের গোঁড়ামির মূলে আঘাত দেবার জন্যে নলিনীর বাবা উঠলেন মেতে, ভালবাসার পাত্রীকে ফিরে পাওযার সঙ্গে উদারতাব এতবড কীর্ত্তি রাখবার সম্ভাবনায় আমার মন আনন্দে উঠল নেচে। কিন্তু নলিনী সেই যে ঘাড বেঁকিযে দাঁডাল সে ঘাড আর সোজা করা গেলো না।

বিয়ে, দু'বার বিযে—কারুর হ'তে পারে না, না পুরুষ না মেযের, এই তার মত।

সে যুগে যা অসম্ভব, নলিনীর বাপ সে সুযোগও আমায় দিলেন। নলিনীর সঙ্গে দেখা করে, বুঝিয়ে বলার সুযোগ আমি পেলাম।

না, স্বামীর পাদুকা সামনে রেখে সে পূজোয় বসে ছিল না—তা হলে বুঝি কিছু আশা থাকত। তার বদলে তার মুখে দেখলাম অপরূপ সঙ্কল্পের দৃঢতা, চোখে প্রেমের গভীর তন্ময়তা। যেন তার কাছে এপার-ওপারের যবনিকা গেছে সরে। প্রেমাস্পদের বিরহ সে জানে না।

ব্যথাও যেমন পেলাম, তেমনি পেলাম লজ্জা—হাঁ লজ্জা, আমার সমস্ত কথা গেল ম্লান হয়ে মনের মধ্যে মিলিযে। কোন মতে সাধারণ দুটো আলাপ করে বেরিযে এলাম।

বুঝলাম তেরো বছরের যে কিশোরীটার সঙ্গে আমি প্রেমের ছেলে-খেলা করেছিলাম, সে কোথায গেছে হারিয়ে। পূর্ণযৌবনা নলিনীর

মন সত্যকার আর এক প্রেমের অমৃত-স্বাদ পেয়ে মধুময় হয়ে আছে। সে-মনে আমার স্থান নেই।

বিনয় বাবু থামলেন।

আমি হতাশ হয়ে বল্‌লাম—এই! এই আপনার ট্র্যাজিডি!

ম্লান হেসে বিনয় বাবু বল্‌লেন—অত অধীর হলে চলবে কেন? গল্প শেষ হয়ে এসেছে, কিন্তু এই খানেই নয়।

দেশ থেকে এবার বিদায় নিলাম দীর্ঘ দিনের জন্য—চিরদিনের জন্যেই ইচ্ছে ছিল কিন্তু হয়ে উঠ্‌ল না। বছর পনেরো পরে আবার ফির্‌লাম। সে বেশী দিনের কথা নয়। কলকাতার রাস্তায় মৃগাঙ্কের সঙ্গে দেখা। ঠিকানা দিয়ে বল্লে, আমরা এখানে আছি। এক দিন আসুন না।

মৃগাঙ্ক নলিনীর ছোট ভাই।

কোন আশা নিয়ে নয়, অমনিই গেলাম একদিন। আহিরীটোলার গঙ্গার ধারে ছোট একটা বাড়ী ভাড়া করে তা'রা আছে। দরজায় গিয়ে মৃগাঙ্কের নাম ধরে ডাকাডাকি কর্‌ছি, পেছন থেকে শুনলাম—একটু পাশ দেবেন ত!

গঙ্গায় স্নান করে ভিজে কাপড়ে একটি শীর্ণ চেহারার মহিলা পেছনে জড়সড় হয়ে দাঁড়িয়ে আছেন। আমি তাড়াতাড়ি পাশ কাটাতেই, ভিজে কাপড় নিংড়ে সামনে জলের ছিটে দিতে দিতে তিনি ভিতরে চলে গেলেন।

তুমি শুনেই চিন্‌তে পেরেছ নিশ্চয় কিন্তু প্রথমটা আমি পারিনি। মাথার চুল ছোট করে ছাঁটা, খাটো কাপড়ে শরীরের অতি কষ্টে লজ্জা

নিবারণ হযেছে—তার উপর সমস্ত মুখে চোখে অকাল প্রৌঢ়ত্বের এমন একটা ছাপ পড়েছে যে নলিনীকে চেনা কঠিন। চিন্‌লাম আমি শুধু তার চলার ভঙ্গি দেখে।

আমি চিন্‌লেও নলিনী যে চেনেনি একথা ঠিক। কারণ আমি নলিনী বলে ডাকলেও সে পেছন ফিরে' খানিক বিস্মিত দৃষ্টিতে আমার দিকে তাকিয়ে রইল।

বল্লাম—চিন্‌তে পারছ না।

ওঃ—বিনুদা।—বিশেষ কিছু উল্লাস থাকবার কথা নয় সে স্বরে—আমি তা আশাও করিনি।

বল্লাম—মৃগাঙ্কের সঙ্গে সেদিন রাস্তায় দেখা। বলেছিল, তাই দেখা করতে এলাম। বাড়িতে আছে সে ?

আছে বোধ হয। এস না তুমি ভিতরে।

নলিনী এগিযে চল্ল—আমি তার পিছু নিলাম। লক্ষ্য করে দেখলাম এযাবৎ সে প্রত্যেকবার পা ফেলবার আগে ভিজে কাপড় নিংড়ে গঙ্গাজল সামনে ছিটোতে ছিটোতে চলেছে।

বাইরের দরজা থেকে একটা লম্বা গলির মত রাস্তা পার হযে নলিনীদের বাড়ীর ভিতর ঢুকতে হয়। গলিটা থাকার দরুণই নলিনীর এ আচরণ আমার চোখে পড়ল। দেখলাম এক একবার সে পিছনে ফিরে সন্ত্রস্ত ভাবে তাকাচ্ছে।

প্রথমটা মানে বুঝতে পারিনি, কিন্তু গলি-পথ শেষ হবার আগেই সেটা পরিষ্কার হয়ে গেল।

ভেতরের দরজার কাছাকাছি এসে নলিনী হঠাৎ থমকে দাঁড়িয়ে

পড়ল, একটু ইতস্ততঃ করে কুণ্ঠিতভাবে বল্লে,—তুমি, তুমি ভেতরে যাও। আমি একটু আসছি।

আবার কোথায় যাবে ?

অত্যন্ত সঙ্কুচিত ভাবে নলিনী বল্লে,—কি একটা যেন মাড়ালাম, আর একটা ডুব দিয়ে আস্‌ছি।

তার পায়ের দিকে তাকিয়ে বল্লাম—কিছুত মাড়াও নি। ওটা একটা কাঠি।

তেমনি কুণ্ঠিত ভাবে সে বল্লে—কি এঁটো কাঁটা হবে। আমি,—আমি যাই। তুমি যাও না, মৃগাঙ্ক আছে।

তার মুখের দিকে এবার ভাল করে তাকিয়ে দেখবার সুযোগ পেলাম। কোথায় গেছে সে প্রেমের আনন্দের জ্যোতি, কোথায় সে তপস্যার কাঠিন্য। সমস্ত মুখে অকাল বার্দ্ধক্যের ছাপ, চোখের কোণে অধরের দুপাশে ক্লান্তি ও দুর্ব্বলতার গভীর রেখা। কে বলবে এই সেই তেজস্বিনী নারী, যা'কে দেখে একদিন মনে হয়েছিল যে ভালবাসার মহিমায় জীবন মৃত্যুর যবনিকাও এর কাছে সরে গেছে।

স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইলাম। কুণ্ঠিত পদে নলিনী আবার ফিরে গেল গঙ্গার দিকে।

মৃগাঙ্ক এসে দরজায় দাঁড়িয়েছিল, আমায় ভেতরে নিয়ে যেতে যেতে বল্লে—দিদি আবার গঙ্গায় ডুব দিতে গেল ত। সকাল থেকে এই চারবার, এখনো সমস্ত দিন আছে। জ্বালিয়ে খেলে বাবা।

আমাকে ভাল করে বোঝাবার জন্যেই তারপর সে আবার বল্লে,—এর কোন ব্যবস্থা আছে বল্‌তে পারেন ? ওই ত দেখুন না ঘর, ভেতরে

পচে যাচ্ছে তবু দরজা, জানালা খুলবে না! বাইরে থেকে যদি নোংরা জলের ছিটে যায় ঘরের ভেতর! এত করেও তবু কিন্তু সন্দেহ যায় না! আধঘণ্টা অন্তর গঙ্গায় গিয়ে ডুব দিয়ে আসছে। সারাদিন এই ছুঁলে, সেই ছিটে লাগল এ ছাড়া কোনো চিন্তা নেই। একেবারে জ্বালাতন হয়ে গেলাম!

নলিনীদের বাড়ী তারপর আর যাইনি।

বিনয় বাবু এবার চুপ করলেন।

বল্লাম—আপনি যে শেষ পর্য্যন্ত ডাক্তারী শাস্ত্রই এনে ফেল্লেন!

বিনয় বাবু ম্লান হেসে বল্লেন—ট্র্যাজিডি ত সেই খানেই! অপরূপ, রহস্যময় এই মানব-আত্মা, শূন্য আকাশ যে দেবতায় ভরিয়ে তোলে, প্রেমকে মৃত্যুর ওপারেও জয়ী করবার যে স্পর্দ্ধা করে শেষ পর্য্যন্ত সেও একটা শুকনো, কুৎসিৎ ডাক্তারী শাস্ত্রের অধীন। ডাক্তারী শাস্ত্রের অমোঘ বিধান তার সমস্ত আদর্শ, সমস্ত স্বপ্নকে নির্ম্মমভাবে গুঁড়িয়ে থেঁৎলে নিজের নির্দ্দিষ্ট পথে চলে যায়।

এটা কি ঠিক সেকালের ট্র্যাজিডি হ'ল?—জিজ্ঞাসা করলাম।

বিনয় বাবু বল্লেন—হাঁ, সেকালের ট্র্যাজিডি, একালের দৃষ্টিতে দেখা।

# মুহূর্ত্ত

খুব খারাপ একটা স্বপ্ন দেখে শশাঙ্কর ঘুম ভেঙে গেল। জেগে উঠেও প্রথমটা তার বুকেব দ্রুত স্পন্দন যেন থামতে চায না। স্বপ্নের সে বিভীষিকা এখনও যেন চারধারের অন্ধকারে আত্মগোপন করে আছে। গলাটা তার শুকিয়ে গেছলো তবু শশাঙ্কর কেমন যেন উঠে জল গড়িযে খেতে ইচ্ছে হলনা। স্বপ্নের বিভীষিকা ত্যকে যেন শিশুর মত অসহায করে ফেলেছে। অন্ধকারে নিজেকে তার অত্যন্ত নিঃসঙ্গ অত্যন্ত দুর্ব্বল বলে মনে হচ্ছিল। এই ভয়াবহ একাকীত্ব সে যেন কিছুতেই সহ্য কবতে পারবে না। চুপ করে খানিক শুয়ে থেকে আস্তে আস্তে সে অন্ধকারে পাশে হাত বাডাল। হাতে ঠেকল মালতীর চুল। এইবার তার নিদ্রার ঘোর ও স্বপ্নের বিভীষিকা কেটে যাচ্ছে অনেকটা। মালতীর মৃদু নিশ্বাসের শব্দ নিস্তব্ধ অন্ধকারে সে শুনতে পেল। সে শব্দেও যেন একটু আশ্বাস আছে। সেই নিশ্বাসের মৃদু শব্দটিতে যেন মালতীরও আর একটি পরিচয আছে। হাতটা আরেকটু নামিয়ে শশাঙ্ক মালতীর গালের ওপর এবার রাখলে। অপরূপ স্নিগ্ধ কোমলতা। সমস্ত মন জুড়িয়ে যায। সমস্ত দেহ প্রথম মেঘেব ছোঁযালাগা গ্রীষ্মের আকাশের মত নরম হযে আসে। এই কোমলতা এই স্নিগ্ধতা সে মালতীর সমস্ত সত্তার কাছেই ত' প্রত্যাশা কবেছিল। কিন্তু তার আশা পূর্ণ হয়েছে কি? নিদ্রিত মালতীর এই রূপের সঙ্গে জাগ্রত মালতীর যে অনেক তফাৎ।

ম্যলতীর কাঁধের ওপর হাত রেখে শশাঙ্ক তাকে আস্তে একটু

'নজের দিকে আকর্ষণ করলে। ঘুমের ভিতরই মালতী তার দিকে আব একটু সরে এসে একটি হাত রাখলে তার গলার ওপর। মালতীর মুখটি এবার একেবারে শশাঙ্কর বুকের কাছে। মালতীব শরীরেব উত্তাপ এবার সে অনুভব করতে পারছে। মালতীর চুলের ঘ্রাণ সে পাচ্ছে। শশাঙ্কর মনে হল এমন কাছাকাছি তারা অনেকদিন আসেনি। না এসেছে বটে—কিন্তু শীগ্গীর অত্যন্ত অল্প সময়েব মধ্যেই এই নিশ্চিন্ত আত্মনিমজ্জনের সুর গেছে কেটে।

কেন যে কেটে গেছে শশাঙ্ক ভাল বুঝতে পারে না। ঠিক যে ঝগড়া তারা করে তা নয, বাইরে থেকে তাদেব জীবনে পরস্পবেব প্রতি বিরূপ হবাব কোন কারণ আছে বলেও শশাঙ্কব মনে হয না। তবু কেমন যেন তারা মিলতে পারছে না সম্পূর্ণ ভাবে। কোথায তাদেব অবচেতন মনে বযেছে একটা আশঙ্কা, এমন কি একটা আক্রোশও বলা যেতে পারে পরস্পবেব বিরুদ্ধে। শশাঙ্কর না থাক মালতীর আছে নিশ্চয়।

মালতী কিছুতেই তার কাছে সম্পূর্ণভাবে ধরা যেন দিতে চায না কিম্বা পাবে না। মালতী তার কাছে রইল অৰ্দ্ধমুদিত হযে, নিজেব সমস্ত পাপড়ি সে খুললে না। অদৃশ্য কাঁটার ব্যবধান দিযে শশাঙ্ককে সে সব সময়েই একটু দূরে রেখে দিলে।

কিন্তু নিস্তব্ধ রাতেব এই স্নিগ্ধ মালতীকে শশাঙ্কর যে অত্যন্ত প্রয়োজন ছিল। যৌবন যাবার আগেই যৌবনের সমস্ত স্বপ্ন সমস্ত বিশ্বাস যাদের ভেঙ্গে যায় শশাঙ্ক সেই হতভাগ্যদের একজন। ঘা খেযে খেয়ে সে তার আশাকে সঙ্কীর্ণ করে এনেছিল, সমস্ত বিশ্বাস সমস্ত আশ্রয় হারিয়ে সে একটিমাত্র সান্ত্বনার ওপর ভর করতে চেযেছিল। সে

সান্ত্বনা প্রেমের। সমস্ত দুঃখ হতাশা ও স্বপ্নভঙ্গের মাঝে হৃদয়ের এই নিবদ্ধ কুলায়ে সে শান্তি পাবে ভেবেছিল। কিন্তু মালতী কিছুতেই তেমন করে কাছে এলনা, কিছুতেই উন্মুক্ত করলে না নিজেকে।

বাইরে থেকে দেখলে তাদের দাম্পত্য জীবনে কোন চিড চোখে পড়বে না বোধ হয়। বেশ মসৃণভাবেই দিনের পর দিন কেটে যাচ্ছে। মালতীর কোন দোষ কোন ত্রুটি নেই। গৃহলক্ষ্মী হিসাবে সে আদর্শ। সংসারের তত্ত্বাবধান সে এমন নিখুঁতভাবে করে যে শশাঙ্ককে কোন দায়ই পোহাতে হয় না। নিঃশব্দে ঘুরে চলে দিনের চাকা।

ঘর দোর পরিপাটীভাবে সাজান। শশাঙ্ক না চাইতে তার প্রয়োজনের জিনিষ যথাসময়ে যথাস্থানে এসে হাজির হবেই। তার লেখার টেবিলের ওপর ব্লটিংকাগজ প্রতিদিন সকালে নিষ্কলঙ্কভাবে দেখা দেয়। ফাউণ্টেন পেনটি যেখানেই ফেলে রাখুক না কেন প্রয়োজনের সময় দেখা যায়, টেবিলের ওপর সেটি নতমুখে মসীপূর্ণ হয়ে অপেক্ষা করছে। টেব্‌লল্যাম্পের শেড্‌টি প্রতিদিন রাত্রে সেই প্রথম দিনের মত ঝক্‌ ঝক্‌ করে। মালতীর আয়োজন নিখুঁত নির্ভুল। কিন্তু এ আয়োজন আনন্দময় সেবার নয়, পূজারও নয়, এ আয়োজন নীরস কর্ত্তব্যের।

এই কঠিন কর্ত্তব্যপরায়ণতাই মালতীর চারিধারে দুর্ভেদ্য বর্ম্মের মত। সেই বর্ম্ম অতিক্রম করে মালতীর নাগাল আর কিছুতেই পাওয়া যায়না। সকালে উঠে হয়ত শশাঙ্ককে বেরুতে হবে। দেরাজ খুলে মোজা বার করতে গিয়ে মোজা সে পায়না। কিন্তু হেঁকে কিছু বলবার আগেই মালতীকে মোজা হাতে করে ঢুকতে দেখা যায়। শশাঙ্কর দিকে না

চেয়েই সে বলে,—গোড়ালির কাছটা একটু ছিঁড়ে গিয়েছে। একটু দাঁড়াও সেলাই করে দিচ্ছি।

শশাঙ্ক বলে,—ওইটুকু ছেঁড়ায় কিছু হবে না, কাল বরং সেলাই কোরো'খন।

মালতী একটা চেয়ারে সোজা হয়ে বসে সেলাই করতে করতে বলে,—দেরী হবেনা এখুনি দিচ্ছি।

তাড়াতাড়ি সেলাই করতে গিয়ে স্থঁচটা অসাবধানে বুঝি আঙুলে ফুটে যায়। শশাঙ্ক ব্যস্ত হয়ে উঠে বলে,—ওকি আঙুল দিয়ে রক্ত বেরুচ্ছে যে।

শশাঙ্কর সমবেদনাকে বিন্দুমাত্র প্রশ্রয় না দিয়ে সহজস্বরে মালতী বলে,—ও কিছু নয়। মোজাটা এবার সে টেবিলের উপর সাজিয়ে রাখে।

শশাঙ্ক তবু নিরস্ত হয়না। ক্ষত আঙুলটা ধরে বলে,—সামান্য একটু কাটা থেকে অনেক কিছু হতে পারে তা জান।

আস্তে আস্তে হাতটা ছাড়িয়ে নিয়ে মালতী বলে,—আচ্ছা একটু আয়োডিন লাগিয়ে দিচ্ছি।

ব্যস্ এরপর আর কোন কথা চলেনা। মালতীর দুর্ভেদ্য বর্ম্মের ভেতর সূক্ষ্মসূচিমুখেও প্রবেশের সুযোগ নেই।

মালতী সব অবস্থাতেই এমনই সুন্দর এমনই অনধিগম্য চিরকাল। দরিদ্র শ্বশুরকে নিজের মহানুভবতায় কন্যাদায় থেকে উদ্ধার করে যেদিন সে মালতীকে ঘরে এনেছিল তখন কতই বা তার বয়স হবে,—বড জোর ষোল কি সতেরো। কিন্তু মালতীর চারিধারে তখন থেকেই

এই তুষার প্রাচীর ছিল দুর্লঙ্ঘ্য ব্যবধান রচনা করে। মালতী অবশ্য আঘাত দিয়ে শশাঙ্কব অগ্রসর হবার চেষ্টাকে প্রতিহত করে নি কিন্তু তাব তুষার শীতল স্থৈর্য্যের কাছে এসে শশাঙ্কর সমস্ত আবেগের উত্তাপ গিয়েছে সঙ্কোচে জুড়িয়ে।

শশাঙ্ক আদর করলে মালতী রাগ কবে না, বাধা দেয না কিন্তু কি এক অদ্ভুত উপায়ে নিজেকে অদৃশ্য এক খেয়ালের মধ্যে গোপন কবে ফেলে। শশাঙ্ক বুঝতে পারে তাব কোন আবেদন সে খোলস ভেদ করে ভেতরে পৌছেচ্ছে না। হতাশ হযে সে নিজেকে সংযত করে তাই। কিন্তু মালতী আঘাত না দিলেও এ আত্মদমনের আঘাত একটা আছে। শশাঙ্কেব আত্মা পর্য্যন্ত সে আঘাতে যেন জর্জ্জর হযে উঠেছে।

শশাঙ্কের মন ইতবতার অনেক উর্দ্ধে, তবু মালতীব এই শীতলতার কারণ অনুসন্ধান কবতে গিয়ে অত্যন্ত কুৎসিত কযেকটা দিনের ভেতর দিয়ে তাকে যেতে হয়েছে। জঘন্য সন্দেহেব গ্লানিতে কুৎসিত সে দিন-গুলির কথা মনে হলেও শশাঙ্কর আজকাল ভয হয। নিজেব অনিচ্ছায নিজেব সমস্ত চেষ্টা সত্ত্বেও সেদিন সে পশুর মত হিংস্র হয়ে উঠেছিল। মনে হযেছিল মালতী তাকে ভালবাসেনা বলেই হয়ত ধরা দেয় না। আর মালতী যদি তাকে ভাল না বাসে তবে কি—। নিজের মনেব কাছে অনুচ্চারিত সেই প্রশ্ন সেদিন তাকে উন্মাদ করে তুলেছিল। এ প্রশ্নকে সে আমল দিতে চাযনি তবু ক্ষণে ক্ষণে বিদ্যুতের মত একটি নাতিস্ফুট জ্বালাময উত্তর তার মনকে ঝলসে দিয়ে গেছে বহ্নি-বিষে। সেদিন কত নীচেই যে সে নেমে গিয়েছিল মনে হলেও তার এখনও লজ্জা হয়। মালতীর অসাক্ষাতে একদিন সে চোরের মত তার বাক্স

খুলে ওলটপালট করে দেখেছে। কিছু পায়নি অবশ্য। কিন্তু না পেয়েও যেন সন্তুষ্ট হতে পারেনি। বাক্স বন্ধ করে রাখবার আগেই মালতী এসে ঘরে ঢুকেছিল। শশাঙ্ক অপ্রস্তুত হয়ে বলেছিল—আমার কামাবার ছোট আয়নাটা পাচ্ছিনা, তোমার বাক্সে রেখেছ কি না দেখছিলাম।

মালতী সহজ স্বরে বলেছিল—আয়না ড্রেসিং টেবিলের ওপরেই আছে। সে স্বরে ভর্ৎসনা নেই, বিস্ময়ও নেই। শশাঙ্ক মুখ চোখ লাল করে ঘব থেকে বেরিয়ে গেছল।

আব একদিন সে দুপুরবেলা হঠাৎ ঘরে ঢুকেছিল অত্যন্ত অস্থির ভাবে। কি তার মনে ছিল কে জানে কিন্তু ঘরের ভিতর ঢুকে মালতীর সামনে বোধ হয় সে তার সঙ্কল্প স্থির বাখতে পারেনি।

মালতী তখন তার ঘর গুছোচ্ছে। শশাঙ্ক একটু কঠিন স্বরে জিজ্ঞাসা করেছিল—এ ছবি নামানো হয়েছে যে বড ?

মালতী একটু বুঝি চুপ করে থেকে শশাঙ্কের দিকে অদ্ভুত ভাবে চেয়ে বলেছিল—নামালে কি হয় ?

এমনভাবে বাহুল্য-প্রশ্ন করে কথা বাডানো মালতীর স্বভাব নয। তার গলার স্বরেও বুঝি অস্বাভাবিক একটু উত্তেজনার রেশ ছিল। শশাঙ্ক একটু বিস্মিত হ'ল। কিন্তু মালতী তৎক্ষণাৎ নিজেকে সামলে নিয়ে বল্লে—ধূলো পডছিল, ভাল করে মুছে তুলে রাখবো বলে নামিয়েছি।

শশাঙ্কের মন অনেকটা এবার গলে গেল। এ ছবি তার প্রথমা স্ত্রীর। বিয়ের পরই প্রথম দিন মালতীকে নিয়ে এ ঘরে ঢুকে এই ছবিটি দেখিয়ে শশাঙ্ক বলেছিল—কে জান মালতী ?

মালতী খানিক একদৃষ্টে ছবিটির দিকে তাকিয়ে থেকে বলেছিল—জানি।

এ ঘরে ওর অপমান যেন কখন না হয় মালতী। কোন দিন যেন আমরা মনে না করি ও শুধু একটা ছবি।

মালতী এবারেও খানিক মাথা নীচু করে থেকে ঘাড নেড়ে জানিয়েছিল সে তা করবে না।

মালতী তার অসাক্ষাতেও এ ছবির যত্ন করে জেনে সত্যিই শশাঙ্ক খুসী হ'ল। একটা চেয়ারে হেলান দিয়ে বসে পড়ে সে উৎসাহ ভরে বল্লে—কাজ করতে করতে হঠাৎ পালিয়ে এলাম, জান মালতী!

কিন্তু মালতীর মুখে সে উৎসাহ প্রতিফলিত হবার আশা বৃথা। সে সাধারণ স্বরে জিজ্ঞাসা করলে,—আবার এখুনি যাবে নাকি?

এ উত্তর শশাঙ্ক আশা করেনি, তারপর আবার কঠিন হয়ে উঠে হঠাৎ সে উগ্র স্বরে বল্লে,—আমি গেলেই তুমি বাঁচ, না?

মালতী তার দিকে ব্যথিত দৃষ্টিতে চেয়ে বল্লে—তা'ত বলিনি।

বলনি, আবার কি করে তাহলে বলতে হয়?

মালতী এবার নীরব।

শশাঙ্ক আবার বল্লে,—আমি যদি তোমার কাছে এমন বিষই হয়ে থাকি, তা হলে কি দরকার আমার কাছে তোমার থাকবার?

কি ইতর ভাবেই সে ঝগড়া করছে বুঝতে পেরে শশাঙ্ক যেন আরো মরিয়া হয়ে উঠল। হিংস্র ভাবে মালতীর দিকে এগিয়ে গিয়ে বল্লে—তোমার এখানে থাকতে ভাল লাগেনা কেমন? চল আজই তোমায় দিয়ে আসছি।

মালতী মুখ নীচু করে দাঁড়িয়েছিল। তাব সমস্ত মুখ চোখ রাঙা হয়ে উঠেছে। মনে হল তার স্বাভাবিক স্থৈর্য্য বুঝি আর থাকবে না। তার অবিচলতার মুখোস বুঝি ভেঙ্গে পড়ে আবেগের ভবে। কিন্তু মালতী এবারেও জয়ী হল। অসামান্য শক্তিতে নিজেকে দমন কবে সে হঠাৎ মুখ তুলে দৃঢস্বরে বল্লে—আমি এখান থেকে যাব না।

নিজের ব্যবহাবে এবাব শশাঙ্ক লজ্জিত হযে উঠল মনে মনে। ঘরের ভেতর এবকম ভাবে মালতীব সামনে দাঁড়িয়ে থাকতে তার অত্যন্ত অস্বস্তি হচ্ছিল। সে ঘব থেকে বেরিয়ে গেল।

সে কুৎসিৎ দিনগুলির ছাযা তাবপব শশাঙ্কের মন থেকে সবে গেছে কিন্তু দুজনকার ভেতবকাব সম্বন্ধ সহজ হযনি আজো। মালতীকে সে পেল না পাশাপাশি শুয়েও তারা বইল একান্ত অপরিচিত হযে।

অন্ধকারে অর্থহীন ভাবে শশাঙ্ক চেয়েছিল। দেযাল ঘড়িটার কাঁটা এগিযে চলেছে অশ্রান্ত ভাবে—টকাটক্। সমস্ত অন্ধকাব সে শব্দে ভবে গেছে। সেই শব্দটা এবাব অদ্ভুতভাবে শশাঙ্ককে অভিভূত কবে দিল। টকাটক্—টকাটক্—বিবাম-বিহীন শ্রান্তিবিহীন পায়েব শব্দ। অসীম অনন্ত সমযেব অন্ধকাব মরুপ্রান্তর বেযে যেন চলেছে অনন্ত কালেব অক্লান্ত প্রহরী। তারই অশ্বক্ষুরধ্বনি শোনা যাচ্ছে নিয়মিত তালে তালে। এ চলার বিরাম নেই, এ যাত্রার শেষ নাই। কল্পনা যেখানে পৌছে না সেই অতীত থেকে ধারণার অতীত ভবিষ্যতে এই পথ। ভাবতেও ভয়ঙ্কর লাগে। এ বিশাল অনন্ত সমযের মরুতে কতটুকু পথ শশাঙ্কের? কালের সওযার নিমেষে তার সে আযুর পথ পার হযে যাবে। তারপর এমনি অন্ধকার আর শূন্যতা। এই নশ্বর আয়ুর কি

স্বার্থকতা আছে একমাত্র প্রেমে ছাড়া। এ জীবনের একমাত্র সান্ত্বনা ভিতরের রঙে অন্ধকারকে ক্ষণিকের জন্য রঞ্জিত করে তোলায়। কিন্তু শশাঙ্কের সে সান্ত্বনাও নেই। একবার মৃত্যু তাকে ব্যঙ্গ করে গেছে, এবার জীবন আছে তার সামনে দুর্বহ বোধ করে।

হঠাৎ শশাঙ্ক চমকে উঠল। জানলার পাল্লাটা কে যেন সশব্দে নেড়ে দিয়েছে। সেটা ঝণ ঝণ করে নড়ে উঠছে। শশাঙ্ক কৌতূহলী হয়ে উঠে যাবার আগেই সমস্ত ঘরটা যেন দুলে উঠল। দরজা নড়ছে, খাট দুলছে, আলমারীব জিনিষপত্র দেয়ালের ছবিগুলো সব উঠেছে অস্থির ভাবে কেঁপে। চকিতে ব্যাপাবটাব অর্থ বুঝতে পেবে শশাঙ্ক ভীত হয়ে উঠল। সজোরে মালতীকে নাড়া দিয়ে ডাকলে—ওঠ ওঠ মালতী শীগগীর ওঠ।

ঘর তখন রীতিমত দুলতে স্থরু করেছে, ছিটকিনি খুলে গিয়ে জানলার পাল্লাগুলো আছাড় খাচ্ছে গবাদের ওপর, ওপরের একটা তাক থেকে কাচের কটা বাসন সশব্দে নীচে পড়ে ভেঙ্গে গেল। সে শব্দে ও শশাঙ্কেব ডাকে ধড়মড় করে উঠে পড়ে মালতী নির্ব্বোধ ভয়ে শশাঙ্ককে ধরলে জড়িয়ে।

ভূকম্প হচ্ছে মালতী শীগ্‌গীর ওঠ।

শশাঙ্ক কোন রকমে মালতীকে সঙ্গে করে উঠে স্থইচটা টিপে দিলে। অন্ধকারে শব্দটা পাওয়া যাচ্ছিল। আলোতে ভূমিকম্পের বেগটাও দেখা গেল। ঘরেব আসবাবপত্র ভয়ানক ভাবে দুলছে, কয়েকটা ছবি আশ্রয়চ্যুত হয়ে ঝুলছে, ঘড়ির কাঁটা গেছে থেমে।

মালতীর এখনও ঘুমের ঘোর ভাল করে যায়নি। শশাঙ্ককে

অসহায় ভাবে জড়িয়ে ধরে থেকে সে কাঁপছিল। এই নিদারুণ বিপদেব মুহূর্ত্তেও মালতীর সে আলিঙ্গনের স্বাদ শশাঙ্ক সমস্ত শরীর দিয়ে অনুভব করে যেন নিশ্চল হযে উঠল। এমন কবে এত কাছে মালতী কোন দিন আসেনি। ভূমিকম্পে বুঝি মালতীর চারিধাবের প্রাচীর এতদিনে গেছে ভেঙে। মালতীকে এক হাতে জড়িয়ে রেখে আর এক হাতে দরজার খিলটা খুলতে খুলতে শশাঙ্ক বল্লে, শীগগীর নীচে চল মালতী, পুরাণো বাড়ীর দোতালা একে বিশ্বাস নেই।

মালতী প্রায় অস্ফুট স্বরে বল্লে—আমরা ত এক সঙ্গে আছি। আমরা ত' এক সঙ্গে আছি। শশাঙ্কের সমস্ত মন গুঞ্জন কবে উঠল আনন্দে। হোক ভূমিকম্প, হোক প্রলয, সে বুঝি আর কেয়ার করে না। মালতী ধরা দিয়েছে।

তারা ঘর থেকে বেরুবার আগেই সশব্দে একটা ছবি নীচে পড়ে গেল। থমকে দাঁড়িয়ে দুজনে একবার সে দিকে চাইলে। মালতী নিজের অজ্ঞাতসারে সে দিকে এগিয়ে যাচ্ছিল। শশাঙ্ক তাকে বাধা দিয়ে বল্লে—থাক—নীচে চল আগে।

দুজনের একবার দৃষ্টি বিনিময হল। সে দৃষ্টির ভাষা জটিল, গভীর, শব্দের অতীত।

দুজনে এবার দ্রুতবেগে বেড়িযে পড়ল ঘর থেকে পরস্পরকে জড়িয়ে।

কিন্তু হায বেশী দূর তাদের যেতে হল না। ভূগর্ভের অগ্নিস্রোতের আলোড়ন মানুষের হৃদয়ের আলোড়নের তোয়াক্কা রাখে না। একটী জীবন নাট্যের পরিবর্ত্তন অর্দ্ধসমাপ্ত রেখেই মাঝখানে ভূমিকম্প

গেল থেমে। দরজা জানালা আর নড়ছে না। পৃথিবী শান্ত হয়ে গেছে।

সিঁড়ি দিয়ে নামতে নামতে তারা দাঁড়িয়ে পড়েছিল। খানিক নিঃশব্দে দাঁড়িয়ে থেকে মালতী ধীরে ধীরে শশাঙ্কের আলিঙ্গন থেকে মুক্ত করে নিলে নিজেকে। এতক্ষণ যেন সে অভিভূত হয়েছিল। আচ্ছন্নভাব এইবার তার কেটে গেল। সে আবার সেই আত্মস্থ অবিচলিত মালতী।

মালতী ধীরে ধীরে আবার ওপরে উঠে এল শোবার ঘরে। তার পেছনে এল ক্লান্তভাবে শশাঙ্ক। ভূমিকম্প যেন শুধু তাকেই বিধ্বস্ত করে গেছে।

মালতী ঘরে এসে ছবিটাকে তুলে ধরলে। কাঁচটা শুধু ভেঙ্গে গেছে আর কিছু ক্ষতি হয় নি।

মালতী শান্ত স্বরে বলে—সকালে কাঁচ বাঁধিয়ে নিয়ে এস।

শশাঙ্ক বিমূঢ়ভাবে রইল সামনে তাকিয়ে।

# জনৈক কাপুরুষের কাহিনী

সকাল বেলা করুণা নিজে হাতেই চা নিয়ে এল।

চায়ের আনুষঙ্গিকের বহর দেখে না হেসে পারলাম না। বল্লাম,—তোমাদের এদেশী জলহাওয়া ভাল হতে পারে, কিন্তু আমার জীর্ণ করবার ক্ষমতাটা এখনো খাঁটি স্বদেশী আছে,—এই দুদিনে তার বিশেষ পরিবর্ত্তন হয়নি।

উত্তরে শুধু একটু হেসে প্লেটগুলো টেবিলের ওপর সাজিয়ে করুণা চলে যাবার উপক্রম করতে আবার ডেকে বল্লাম,—তুমি কি আমার সঙ্গে লৌকিকতা স্থরু করে দিলে না কি? বিমলবাবু লৌকিকতা করলে না হয় বুঝতাম, কিন্তু—

কথার মাঝখানেই করুণা বল্লে,—বিমলবাবুর হয়েই যদি করি,—দোষ আছে কি?—তার পর হেসে ঘর থেকে বেরিয়ে গেল।

চায়ের পেয়ালা সামনে ঠাণ্ডা হতে লাগ্‌ল। অনেকক্ষণ চুপ করে বসে রইলাম।

না, করুণার ব্যবহারটা মোটেই ভাল লাগছে না,.একথা নিজের মনের কাছেও স্বীকার করতে আর বাধা নেই।

করুণা নাটকীয় একটা কিছু করে বসবে তা অবশ্য আশা করিনি। আশা কেন সেটা রীতিমত আশঙ্কার বিষয়ই ছিল। গোড়ায় তার সহজ স্বাভাবিকতায় তাই বুঝি আশ্বস্তই বোধ করেছি। কিন্তু মনের কোন গোপন কোণে আহত অহঙ্কার তারপর ধীরে ধীরে সাড়া দিতে সুরু করেছে। মনে হয়েছে এতটা হবার বুঝি দরকার ছিলনা। সূর্য্য

অস্ত গেছে যাক, কিন্তু তার বিলম্বিত রঙ পশ্চিমের মেঘে একটু লেগে থাকলে ক্ষতি কি ছিল।

নাটকীয় না হয়ে করুণা অতি মাত্রায় কঠিন ও সংযত হয়ে উঠলে বুঝি সব চেয়ে খুশি হতাম। ধরা দেবার ভয়ে তার সেই সযত্ন সাবধানতায় আমার আত্মাভিমান সবচেয়ে বোধ হয় তৃপ্ত হ'ত।

কিন্তু করুণা নাটকীয় উচ্ছ্বাস বা কঠিন ঔদাসীন্য দুইএর কোন দিক দিয়েই গেলনা।

তাতে আমার কিছু আসে যায় না, অনায়াসে এই কথাই ভাবতে পারতাম। এবং তাই ভাবাই ছিল উচিত। সত্যিই করুণার সঙ্গে দেখা হবার কোন আশা বা আকাঙ্ক্ষা আমার ত ছিল না। তার সঙ্গে দেখা হবার কথাও নয়। বিশাল পৃথিবীর জনতায় এমন নিশ্চিহ্ন হয়ে আমরা হারিয়ে গেছলাম যে কোন দিন আবার পরস্পরকে খুঁজে পাওয়াই ছিল অভাবিত।

কিন্তু সেই অভাবিত ব্যাপার যখন ঘটল তখন দেখলাম করুণাকে অনায়াসে ভুলে গেছি যখন মনে করেছি তখনও সে আমায় ভুলতে পারে না—মনের এ গোপন গর্ব্বটুকু ত্যাগ করতে পারিনি।

এ রকম একটা গর্ব্ব থাকা খুব অস্বাভাবিক বোধ হয় না।

সে সব দিনের কথা একেবারে ভোলবার ত নয়। বিশেষ করে সেই একটি বিকেল। সারাদিন বাইরে অবিশ্রান্ত ভাবেই বৃষ্টি পড়েছে, ইচ্ছে থাকলেও কোথাও আর বার হওয়া হয়নি। বিকেলে চাকর এসে খবর দিলে একটি মেয়ে দেখা করতে এসেছে।

এই হোটেলে আমার সঙ্গে দেখা করতে একটি মেয়ে। প্রথমটা

সত্যিই একটু বিমূঢ় হয়ে গেছলাম। চাকরের সঙ্গে করুণা যখন ঘরে এসে ঢুকল তখনও আমার মুখের বিস্ময় নিশ্চয় অত্যন্ত স্পষ্ট।

চাকর চলে যাবার পর করুণা কাছে এগিয়ে এসে বল্লে,—খুব আশ্চর্য্য হয়েছ, না?

তা একটু হয়েছি, কিন্তু তুমি যে একেবারে ভিজে গেছ।—আমি সত্যিই ব্যস্ত হয়ে উঠলাম।

করুণা কাছের একটা চেয়ারে বসে বল্লে,—বৃষ্টিতে বেরুলে ভিজতেই হয়, তোমায় ব্যস্ত হতে হবে না।

তারপর হেসে উঠে বল্লে,—ব্যস্ত হয়ে করবেই বা কি। তোমাদের এ নারী-বিবর্জ্জিত রাজ্যে মেয়েদের পোষাক পাবে কোথায়? সখের থিয়েটার-পার্টিও নিশ্চয়ই তোমাদের নেই।

একটু ভেবে বল্লাম,—ওপরে দশ নম্বরে একজনেরা আছেন—স্বামী স্ত্রী।

করুণা আবার হাস্‌ল,—তাঁদের কাছে শাড়ী ব্লাউজ চাইতে যাবে? কি বলে চাইবে?

হাসি থামিয়ে হঠাৎ গম্ভীর হয়ে বল্লে,—তার চেয়ে ভিজে কাপড়েই আমি বেশ আছি। আমার অসুখ করবে না, ভয় নেই।

অগত্যা তার পাশে গিয়ে বসলাম। আমি কোন প্রশ্ন করবার আগেই সে আবার বল্লে,—ভাবছ, এমন ভাবে এখানে আসার মানে কি? কেমন?

এবারও কোন উত্তর দিলাম না। করুণা খানিকক্ষণের জন্যে কেমন যেন অন্যমনস্ক হয়ে গেছে মনে হ'ল। তারপর সম্পূর্ণ

রূপান্তর। এই দুর্ব্বার আবেগ সে এতক্ষণ জোর করে ধরে রেখেছিল বুঝলাম।

একেবারে আমার বুকের ওপর ঝাঁপিয়ে পড়ে সে ব্যাকুল স্বরে বল্লে,—আমায় পাটনায় নিয়ে যাচ্ছে। মামা কাল চিঠি দিয়েছেন।

বুঝতে কিছু পারলাম না এমন নয়। তবু বেদনাময় সত্যটা যতক্ষণ সম্ভব অস্বীকার করে বল্লাম,—তোমাদের কলেজের ত ছুটি হচ্ছে?

করুণা আরো ব্যাকুল স্বরে বল্লে—না না তা নয়। তুমি বুঝতে পারছ না। এখানে আমায় আর রাখবে না, এই যাওয়া আমার শেষ।

তার ঠাণ্ডা একটা হাত নিজের হাতের মধ্যে ধরে স্তব্ধ হয়ে বসে রইলাম। হ্যাঁ, বেদনা সেদিন আমার হৃদয়েও ছিল, কিন্তু করুণার উদ্বেল আবেগের তুলনায় সে বুঝি কিছু নয়। আমার ভালবাসার মধ্যে সে উদ্দামতা ছিল না যা ভাগ্যের বাধার বিরুদ্ধে উদ্ধত বিদ্রোহ করতে পারে।

কিন্তু করুণা খানিক বাদে অশ্রুসজল মুখ তুলে দৃঢ় স্বরে বল্লে,—আমি যাব না, কিছুতেই যাব না। কেন যাব?

কি উত্তর এ কথার দেবো ভেবে পেলাম না। মনের গভীরতায় হয়ত সেদিনই তার এ বিদ্রোহে আমার সায় ছিল না। তখনই আমি জানতাম যে এ বিদ্রোহ নিস্ফল।

কথাটা একটু ঘুরিয়ে দেবার চেষ্টায় বল্লাম—তুমি যা মনে করছ তা ত নাও হতে পারে করুণা, তুমি হয়ত মিছিমিছি ভয় পাচ্ছ।

করুণা আবার অস্থির হয়ে উঠল,—না, না, আমি জানি, জোর

করে তাঁরা আমায় সেখানে বন্দী করে রাখতে চান। তাদের ধারণা এ সব ছেলেমানুষী সারাবার তাই অব্যর্থ ওষুধ।

করুণা একটু তিক্ত হাসি হাসল।

তারপর আবার বল্লে,—আমি কলেজ যাবার নাম করে বেরিয়ে এসেছি। এখানে এসে তোমায় অসুবিধায় ফেলবার ইচ্ছে ছিল না। কিন্তু না এসে যে উপায় নেই, পিসিমার বাড়ীতে তোমার যাওয়া ত প্রায় বন্ধ হয়েছে। সেখানে এসব কথা তোমায় জানাতেও পারতাম না।

একটু থেমে করুণা আবার অস্থির হযে উঠল আবেগে,—সত্যি কি আমায় নিয়ে যাবে জোর করে। কিছুই আমরা করতে পারব না?

সেদিন কি আশ্বাস, কি সান্ত্বনা দিয়ে করুণাকে তার পিসিমার বাড়ি রেখে এসেছিলাম, তার বিবরণের এখানে প্রয়োজন নেই, কিন্তু মনে যত বড়ই ব্যথা পেয়ে থাকিনা, কিছুই তারপর করতে পারিনি এটা ঠিক।

করুণাকে তার মামারা জোর করে কিনা জানিনা তারপর পাটনায় নিয়ে গেছে, যাবার আগে দেখা করবার সুযোগও মেলেনি আমাদের।

নিমন্ত্রিত অবশ্য হইনি, কিন্তু একদিন কোথা থেকে করুণার বিয়ে হয়ে যাওয়ার সংবাদও কাণে এসেছে। নির্লিপ্ত নির্বিকার মনে সে সংবাদ শুনেছি এমন কথা বলতে পারব না, কিন্তু আজ বিশ্লেষণ করে

দেখে বুঝতে পারবি এ সংবাদ পাবার পর কয়েকটি দিন ও রাত যে আমার কাছে হতাশায় ধূসর হয়ে গেছে, তা প্রধাণত করুণার দুঃখের কথা ভেবে। ভালবেসে না পাওয়ার ব্যর্থতা সেদিন নিজের দিক দিয়ে নয়, করুণার দিক দিয়েই উপলব্ধি করেছি, এবং সেই উপলব্ধির বেদনায় নিজের আত্মপ্রসাদ কিছু কম ছিল কিনা তা বোঝবার শক্তি তখন ছিল না।

করুণার স্মৃতি যখন ম্লান হয়ে এসেছে তখনও মনের কোন্ গোপন কোণে এ বিশ্বাস বুঝি ছিল, যে আমি ভুললেও সে কোন দিন ভুলতে পারে না।

সে বিশ্বাসে রূঢ় আঘাত পাওয়ার পরই মনের যে বিস্ময়কর প্রতিক্রিয়া সুরু হল তাতে নিজের কাছেই নিজে কেমন একটু লজ্জিত বোধ করলাম, কিন্তু তবু আত্মসংযম করতে পারলাম না।

করুণা খানিক বাদে যখন আমার ঘরে এল তখন আমার আচরণে ও কথায় একটা সূক্ষ্ম পরিবর্তন চেষ্টা করলে হয়ত সেও লক্ষ্য করতে পারত।

করুণা খাবার প্লেটটার দিকে চেয়ে বল্লে,—এ কি। কিছুই যে খাওনি।

পাঞ্জাবির বোতাম আঁটতে আঁটতে তার দিকে ফিরে চাইলাম, একটু হেসে বল্লাম,—লৌকিকতার বদলে লৌকিকতাই করতে হয় যে, দুর্ভিক্ষ-পীড়িতের মত প্লেট সাফ্ করে ফেল্লে তুমি ভাবতে কি ?

—তুমি এখনো সেই এক কথা ধরে বসে আছ।—করুণার স্বর একটু যেন ক্ষুণ্ণ।

—এক কথা ধরে বসে থাকা আমার একটা দুর্ব্বলতা করুণা, এখনও এটা শোধ্‌রাল না।—আমার স্বর বেশ গাঢ।

করুণা অন্য দিকে ফিরে খাবার প্লেটটা সরিয়ে রাখছিল, তার মুখ দেখতে পেলাম না। কিন্তু যে উত্তর সে দিলে তাতে সহজ কৌতুক ছাড়া আর কিছুরই আভাষ নেই।

আর সব দুর্ব্বলতা তাহলে শুধরে ফেলেছ '—আমার দিকে ফিরে করুণা আবার বল্লে,—একি এরই মধ্যে বেরুচ্ছ নাকি ?

হ্যাঁ, গাড়িটার কতদূর কি হ'ল একবার দেখতে ত হয়।

তুমি দেখলেই ত সেটা তাড়াতাড়ি মেরামত হয়ে যাবে না। উনি-ত খোঁজ নিয়ে আসবেন বলেছেন। ওঁর ফিরতে আর দেরী নেই। তোমায় থাকতেই বলে গেছেন।

সুতরাং ততক্ষণ তোমার সঙ্গে বসে গল্প করতে বলছ ?—হেসে বলবার চেষ্টা করলাম।

সকৌতুক মুখভঙ্গি করে করুণা বল্লে,—তা করতে পার।

আমার স্বর আপনা থেকে তখন বুঝি গাঢ় হয়ে এসেছে,—অনায়াসে বলে ফেল্লে যে করুণা।

এমন কি একটা কঠিন কথা যে অনায়াসে বলা যায়না ?—করুণার মুখে একাধারে হাসি ও বিস্ময়।

এমন কিছু কঠিন নয় করুণা ? সত্যি বলছ ? আমার সঙ্গে একা বসে গল্প করতে তোমার ভয় করেনা ? আমার যে নিজেকে এখনো ভয় করে।

তোমার মাথাটি বেশ খারাপ হয়েছে দেখছি।—বলে হেসে আমায়

বেশ একটু অপ্রস্তুত করে করুণা এবার বেরিয়ে গেল। দরজার কাছ থেকে ফিরে আবার বল্লে,—তুমি কিন্তু যেওনা, আমি এখুনি আসছি।

কিন্তু অনেকক্ষণ করুণা তারপর আর আসে না। ঘরের ভেতর পাযচারি কবে বেডাতে বেডাতে মনের মধ্যে কি যেন একটা জ্বালা অনুভব করি। সেটা আমার নিজের না করুণার বিরুদ্ধে বোঝা শক্ত। হযত সেটা নিয়তির বিরুদ্ধে।

কি দবকাব ছিল এমন করে আবার তার সঙ্গে দেখা হবার। দেখা হওযাটা দৈবের আযোজিত পরিহাস ছাড়া আর কি?

কদিন ছুটি পেয়ে মোটরে একটু ঘুরতে বেরিযেছিলাম। কাল রাত্রে এই শহরের মাঝখানে এসে যখন তার কল হঠাৎ বিগডে গেছল তখন জঙ্গলের পথে না হয়ে একটা ভদ্রগোছের শহরের মধ্যে দুর্ঘটনাটা ঘটেছে বলে ভাগ্যকে ধন্যবাদই দিয়েছিলাম। ভবিষ্যৎটা তখন জানতে পারলে বোধ হয় জঙ্গলের পথটাই শ্রেয মনে করতাম।

একে রাত্রিকাল তায় অচেনা শহর। ডাকবাংলো ও ষ্টেশনের ওযেটিংরুম থেকে দরিদ্রতম হোটেল পর্য্যন্ত টাঙ্গা করে ঘুরে আশ্রয় না পেযে শেষে যে কারখানাতে মোটর মেরামত করতে দিযেছিলাম সেখানেই ফিরে গেছলাম হতাশ হয়ে। সেখানেই বিমলবাবুর সঙ্গে পরিচয়। কাছাকাছি একটা কয়লার খনিতে তিনি কাজ করেন। সেখানকাব কি প্রযোজনে এ কারখানায এসেছিলেন। প্রবাসে বিপন্ন

বাঙালীর সাহায্যে তিনি নিজে থেকেই অগ্রসর হয়ে তাঁর বাড়িতে রাত্রি কাটাবার প্রস্তাব করেছিলেন। সামান্য একটু আপত্তি হয়ত করেছিলাম, কিন্তু তিনি তা শোনেন নি।

শহরের নির্জ্জন এক প্রান্তে বিমলবাবুর বাড়ি। সেখানে পৌছে দেখা গেছল সমস্ত বাড়ি নিস্তব্ধ। দরজায় কড়া নাড়তে নাড়তে বিমলবাবু বলেছিলেন,—আজ আমার আসবার কথা ছিল না কি না। চাকর ব্যাটারা নিশ্চিন্ত হয়ে ঘুমোচ্ছে।

খানিকক্ষণ পরে একটি মহিলাই লণ্ঠন হাতে এসে বাইরের দরজা খুলে নিদ্রাজড়িত স্বরে বলেছিলেন,—বড্ড ঘুমিয়ে পড়েছিলাম, কিন্তু তুমি যে বলে গেছলে আজ আসবে না '

বিমলবাবু হেসে বলেছিলেন,—বরাতে একটা পরোপকারের পুণ্য ছিল, তাই বোধ হয় আসার সুবিধে হয়ে গেল। আমি না এলে এই ভদ্রলোক একটু বিপদেই পড়তেন বোধ হয় অজানা শহরে।

করুণা এইবার আমায় দেখতে পেয়েছিল। মাথায় ঘোমটা দিয়ে সরে যেতে গিয়ে হঠাৎ সে থম্‌কে দাঁড়িয়ে পড়েছে।

বিমলবাবু তখনও বলে চলেছেন,—তুমি চাকরগুলোকে ডেকে দাও, বাইরের ঘরটা খুলে একটা বিছানা ঠিক করে দিক। ভদ্রলোকের একটু কষ্ট হবে

হঠাৎ তাঁকে করুণার কথায় সবিস্ময়ে থেমে যেতে হয়েছে।

করুণা হেসে বলেছে,—বিদেশ বিভুঁয়ে একটু কষ্ট হলই বা ভদ্রলোকের '

বিমলবাবু অবাক হয়ে আমাদের দুজনের মুখের দিকে চেয়েছেন, —তার মানে! এঁকে তুমি চেন নাকি!

তা একটু চিনি বই কি!—করুণা হেসে উঠেছে।

কি আশ্চর্য্য!

আশ্চর্য্যটা কিসের! তোমার অচেনা বলে আর আমার চেনা হতে নেই! তোমার সঙ্গে ত মাত্র তিন বছর বিয়ে হয়েছে, তার আগে কুড়ি বছর আমি সলিটারি সেলে ছিলাম মনে কর!

বিমলবাবু হেসে ফেলে বলেছেন,—কিন্তু ভদ্রলোককে বাইরে ঠাণ্ডায় দাঁড় করিয়ে রেখে আমাদের দাম্পত্য-জীবনের নমুনাটা নাই দেখালে।

করুণা গম্ভীর হবার ভাণ করে বলেছে,—ও, আমি শুধু ঝগড়া করি এই তুমি বোঝাতে চাও!

এবার একটা কিছু বলা উচিত বলেই হাসবার চেষ্টা করে কথা বলেছি,—ব্যবসাই পেশা বিমলবাবু, নমুনা দেখে আমি ভুলি না।

এতদিন বাদে করুণার প্রথম আলাপের ধরণে তখনই মনে কোথায় আমার একটা খট্‌কা লেগেছে।

অনেকক্ষণ অপেক্ষা করে যখন নিজেই বেরিয়ে পড়ব কি না ভাবছি তখন করুণা এল। সাজ-পোষাকের পরিবর্ত্তন দেখে যা বলতে যাচ্ছিলাম নিজে থেকেই তার উত্তর দিয়ে সে বল্লে,—একটু বাইরে যেতে হবে। আসবে আমার সঙ্গে?

চাদরটা আলনা থেকে তুলে নিয়ে বল্লাম,—শুধু আদেশের অপেক্ষা। কিন্তু কোথায় যাচ্ছ ?

বাজার করতে,—বলে করুণা হাসলে।

বাজার করতে '—অবাক হয়ে জিজ্ঞাসা করলাম।

আমি ত প্রায় যাই।—সে হেসে বল্লে '—এখানে 'চেঞ্জার' ছাড়া বাসিন্দাদের মেয়েরা বড একটা নিজেরা বাজারে যান না বটে, কিন্তু আমি ও সব মানিনা। উনি না থাকলে আমি নিজেই চাকর নিয়ে বেরিয়ে পাড।

কিন্তু বিমলবাবু ত আজ আছেন।

ও, তোমায় বুঝি বলা হয়নি। উনি খবর পাঠিয়েছেন আজ আর আসতে পারবেন না, হঠাৎ বিশেষ জরুরি কাজে আটকে পড়েছেন।

করুণা বেশ সহজ ভাবেই কথাটা বলে গেল। কিন্তু আমি রাস্তার মাঝেই থম্‌কে দাঁড়িয়ে পড়লাম,—তাহলে !

তাহলে আর ভাবনা কিসের ! উনি না থাকলে কি তোমার যত্ন হবে না।—করুণার চোখে-মুখে কৌতুকের দুষ্টু হাসি।

গম্ভীর হয়ে বল্লাম,—তা নয় করুণা, আমি ভাবছি ·

তুমি রাস্তায় দাঁড়িয়ে ভাবতে সুরু করলে, আমায় একাই এগিয়ে যেতে হবে।

অগত্যা নীরবে তার সঙ্গে এগিয়ে যেতে হ'ল। এ দিকের পথটা বেশ নির্জ্জন। দূরে দূরে দু'একটা বাড়ি। তারও অনেকগুলি খালি পড়ে আছে। রাস্তায় লোক নেই বল্লেই হয়।

খানিকদূর নীরবে চলার পর প্রশ্ন না করে পারলাম না,—বিমলবাবু আজ রাত্রে ফিরবেন ত ?

বোধ হয় না। এখন দু'চারদিন হয়ত সেখানে থাকতে হবে।

আবার নীরবে অনেকটা পথ পার হয়ে গেলাম। করুণা কয়েকবার আমার দিকে ফিরে তাকাবার পর হেসে বল্লে,—কি ভাবছ অত গম্ভীর ভাবে ?

ভাবছি আজই আমায় চলে যেতে হবে।

তোমার গাড়ি ত আজকের মধ্যে মেরামত হয়ে উঠবে না।

গাড়ি এরা পরে পাঠিয়ে দেবে'খন। আমি ট্রেণেই যাব।

এত ব্যস্ত কেন ? তোমার এখানে ভয় কিসের ?

রাস্তার মাঝে আবার দাঁড়িয়ে পড়লাম,—বলেছি তো ভয় আমার নিজেকে,—নিজেকে আমি বিশ্বাস করি না।

করুণা এবার বেশ জোরেই হেসে উঠল।—নাই বা করলে, তাতে কারুর ত কোন ক্ষতি নেই।

না, এ বুঝি আর সওয়া যায় না। হঠাৎ সমস্ত সংযম হারিয়ে তার হাতটা ধরে ফেল্লাম,—ক্ষতি যদি তোমারই হয়· ·

করুণা হাত ছাড়িয়ে নিল না। কিন্তু পরিহাসের হাসিতে আমার সমস্ত আবেগকে নিষ্ঠুর ভাবে হাল্কা করে দিয়ে বল্লে—কেমন করে হবে ? আমি ত নিজেকে বিশ্বাস করি।

করুণার হাত ছেড়ে দিয়ে বল্লাম,—সে বিশ্বাস এখনো কি ভেঙে চুর হয়ে যেতে পারে না করুণা ? সমস্ত নোঙর ছিঁড়ে তোমায় ভাসিয়ে নিয়ে যাবার ঢেউ কি আসতে পারে না ?

করুণার চোখে সেই দুর্ব্বোধ সকৌতুক হাসি,—কি জানি, পরীক্ষা অবশ্য হয় নি।

কি তারপব বলতাম ঠিক জানি না, কিন্তু রাস্তা এবাব জনবহুল হযে এসেছে। বাধ্য হয়েই চুপ করে গেলাম।

সকালবেলা বাইরে বার হবার পোষাকে করুণার এক রূপ দেখেছিলাম। দুপুরবেলা ষোডশোপচার আহারের আযোজনের সামনে বসে তার আর এক রূপ দেখলাম। একটি শাদা সেমিজের উপর লাল চওডা কস্তাপাড শাডি পরে আধ-ঘোমটার পাশ দিয়ে ভিজে এলোচুল পিঠে এলিযে সে কাছে এসে বসল। এমন আশ্চর্য্য তাকে কোন দিন লাগে নি।

পাখাটা নাডতে নাডতে হেসে সে বল্লে,—কি দেখছ? কখন দেখ নি নাকি!

মনে হচ্ছে সত্যি কখন দেখিনি!

তা হতে পারে!—বলে সে অদ্ভুত ভাবে হাসল, তারপর জিজ্ঞাসা করলে,—আচ্ছা, আমার বাজার করা দেখে কি ভাবছিলে বলত?

এই কথাই ভাবছিলাম যে তুমি আমার কাছে একটা নতুন আবিষ্কার!

তাই নাকি, কিন্তু দোহাই বেচারা কলম্বাসের দাবিটুকু উডিযে দিও না।

কলম্বাসের আগেকার দাবি যদি থাকে।

দাবি থাকলেও দলিল নেই ত'—নিজের রসিকতায় করুণা নিজেই হেসে মাৎ করে দিলে।

নিঃশব্দে অনেকক্ষণ খেয়ে যাবার পর বল্লাম,—দলিলের দাম সকলের কাছে নেই! ও তুচ্ছ জিনিষ অনায়াসে পুড়িয়ে ফেলা যায়।

এবার করুণা হাসল না। আমার মুখের দিকে খানিক অদ্ভুতভাবে তাকিয়ে থেকে,—তোমায় মিষ্টি দেওয়া হয় নি, বলে হঠাৎ উঠে গেল।

তারপর মিষ্টি করুণা নিয়ে এল না, নিয়ে এল ঠাকুর।

কিন্তু খানিক বাদে ঘরে সে নিজেই পান নিয়ে এল, এবং হঠাৎ বলে বসল,—তুমি আজ সন্ধ্যার গাড়িতেই তাহলে যাচ্ছ?

সবিস্ময়ে তার মুখের দিকে তাকালাম। আমারই মনের ভুল, না তার মুখে একটা অস্ফুট অস্থিরতার ছায়া?

বল্লাম—বেশ, তাই যাব।

বেশ, তাই যাব, 'মানে। আমি যেন তোমায় জোর করে পাঠিয়ে দিচ্ছি! আমি ত তোমায় থাকতেই বলছি, তুমি নিজেই ত যাবার জন্যে অস্থির হয়ে উঠলে তখন!

—গলার ঝাঁঝটা এবার লুকোবার নয়।

হেসে বল্লাম,—আমি কি তোমায় দোষ দিচ্ছি? আমার সত্যিই না গেলে নয়!

একটু যেন লজ্জিত হয়ে করুণা হাসবার চেষ্টা করে বল্লে,—তা জানি, এমন জায়গায় তোমার মন টেঁকে? কিন্তু শোন, সন্ধ্যায় ঐ

একটি ছাড়া আর গাড়ি নেই তা জান ত? ঠিক সাড়ে ছটায়, মনে থাকে যেন।

গাড়ির সময় আমার মনে রাখবার প্রয়োজন ছিল না। বিকেল না হতেই জিনিষপত্র বাঁধিয়ে, আমায় মোটরের কারখানায় খবর দিতে পাঠিয়ে, ষ্টেশনে যাবার গাড়ি ডাকিয়ে করুণা নিজেই সব বন্দোবস্ত করে ফেল্লে, এবং ষ্টেশনে যাবার পনেরো মিনিটের পথ যেতে পাছে কোন গোলমাল হয় বলে এক ঘণ্টা আগে আমায় গাড়িতে তুলে দিয়ে নিশ্চিন্ত হ'ল।

এতক্ষণ আমার সঙ্গে বিশেষ কিছু বলবার অবসর তার মেলে নি।

বাড়ি থেকে টাঙ্গায় ওঠবার সময় সে কাছে এসে দাঁড়িয়ে বল্লে,—তুমি আমায় কি ভাবছ কে জানে! যেন তোমায় বিদেয় করতে পারলেই বাঁচি মনে হচ্ছে, না?

সেইটুকু ভেবেই যা কিছু সান্ত্বনা!

করুণা হেসে উঠল—সান্ত্বনাটা এত সস্তা হলে আর সত্যিকার কিছু মেলে!

টাঙ্গাওয়ালার গাড়ি চালানোর শব্দে তার হাসির রেশ মিলিয়ে গেল।

এ গল্পের শেষ ঐখানেই হলে ভাল হ'ত, কিন্তু তা হল কই!

ষ্টেশনে যখন পৌছালাম তখনও ট্রেনের অনেক দেরি।

ওয়েটিংরুমে জিনিষপত্র রেখে এদিক ওদিক অকারণে ঘুরে বেড়িয়েও সময় কাটাতে না পেরে তখন বইএর ষ্টলে এসে দাঁড়িয়ে কি কেনা যায় ভাবছি। হঠাৎ পাশে চোখ পড়ায় চমকে উঠলাম।

এ কি! করুণা, তুমি এখানে?

ম্লান একটু হেসে বল্লে,—এই এলাম!

ষ্টেশনের শেডের আবছা আলোর দরুণ, না সত্যিই, করুণাকে দুর্ব্বল দেখাচ্ছে।

ষ্টল থেকে একটু সরে গিয়ে জিজ্ঞাসা করলাম,—আমি ঠিক বুঝতে পারছি না করুণা, হঠাৎ ষ্টেশনে আসার মানে?

করুণা আবার হাসল, তারপর হঠাৎ গম্ভীর হয়ে বল্লে,—দলিল পুড়িয়ে দিয়ে এলাম।

খানিকক্ষণ সত্যিই কিছু বুঝতে না পেরে তার দিকে বিমূঢ়ভাবে তাকিয়ে রইলাম। তারপরে ব্যাকুলভাবে বল্লাম,—কি বলছ করুণা!

খুব অসম্ভব কি কিছু বলছি? সব নোঙর ভাসিয়ে নিয়ে যাবার মত ঢেউ কি আসে না কখনো? করুণার স্বর ক্রমশঃ যেন গাঢ় হয়ে উঠল।

আমার বুকের একেবারে কাছে এগিয়ে এসে চোখের দিকে চোখ তুলে সে বল্লে,—তুমি আমায় নিয়ে যেতে পার না? যাবে না নিয়ে, বল?

অত্যন্ত বিহ্বল হয়ে পড়লাম,—আমি ·তোমায় নিয়ে

কোথায় যাবে ভাবছ? যেখানে খুসি!

কোন কথা এবার আর মুখ দিয়ে বেরুল না। মনের ভেতর শুধু একটা অস্থির আলোড়ন অনুভব করছি।

তোমার অনেক অসুবিধা, অনেক লাঞ্ছনা সইতে হবে জানি, কিন্তু আমিও ত তারই জন্যে প্রস্তুত হয়ে সমস্ত লজ্জা কলঙ্ক নিন্দা মাথায় নিয়ে এসেছি!

করুণা কাতর ভাবে মুখের দিকে চেয়ে আছে। কি বলব! কি এখন বলতে পারি! তাকে আঘাত না দিয়ে সমস্ত অবস্থা বুঝিয়ে বলবার মত ভাষা কি আছে! নির্ব্বোধের মত আমিই তার রুদ্ধ বন্যার বাঁধ খুলে দিয়েছি, এখন তাকে কেমন করে ফিরিয়ে দেব?

কিন্তু সব কথা তুমি বোধ হয় ভাল করে ভেবে দেখ নি করুণা। যে ঝড় এবার উঠবে তা কি তুমি পারবে সইতে? তার সঙ্গে যুঝতে যুঝতে ক্লান্ত হয়ে হয়ত আমরা পরস্পরকেই একদিন ঘৃণা করতে সুরু করব।

করুণা তখনও আমার দিকে স্থির দৃষ্টিতে তাকিয়ে, কিন্তু ধীরে ধীরে —অত্যন্ত ধীরে ধীরে তার সমস্ত মুখ যেন বিদ্রূপের হাসিতে ভরে উঠল।

তোমার মূল্যবান উপদেশের জন্যে ধন্যবাদ।—আর একটু হলেই নোঙর উপড়ে গেছল আর কি!—করুণা এবার সশব্দেই হেসে উঠল।

অবাক হয়ে তার দিকে তাকালাম। সমস্তই কি তবে আমাকে বিদ্রূপ করবার জন্যে অভিনয়!

করুণা সহজ ভাবে বল্লে,—যাও তোমার ট্রেন আসবার ঘণ্টা পড়েছে। আমার ট্রেনেরও বোধ হয় দেরি নেই।

তোমার ট্রেন।

পিসিমারা কলকাতা থেকে আসছেন। তাঁরা বাড়ি চেনেন না। উনিও নেই, তাই নিজেই এলাম নিযে যেতে। শুনে খুব হতাশ হলে বুঝি?

কোন কথা আর না বলে ওধারের প্লাটফর্মে যাবার জন্যে ওভার-ব্রীজের দিকে অগ্রসর হলাম। করুণাকে শেষ যখন দেখতে পেলাম তখন ষ্টলের বইগুলোব দিকে সে ঝুঁকে পড়েছে।

সত্যিই পিসিমাদেব নিযে যাবার জন্যে সে কি ষ্টেশনে এসেছিল?

জীবনে কোনদিন সে কথা জানা যাবে না।

# নতুন বাসা

শীর্ণ কঙ্কালসার বেড়ালছানাটা পাশের নর্দ্দামা থেকে সারা গায়ে কাদা মেখে কোন মতে রাস্তার ধারে উঠে এসে কাতরভাবে ডাকছে। গলা তার অবশ্য এখন অত্যন্ত ক্ষীণ—একেবারে থেমে যাবার আর দেরী নেই।

অমল নোংরা সরকারী কলতলার পাশ দিয়ে সরু গলিটায় ঢোকবার আগে এক মুহূর্ত্তের জন্যে বুঝি একটু থমকে দাঁড়ায়। গত দুই রাত বেড়াল ছানাটা বড় জ্বালিয়েছে—কোথা থেকে কে ছানাটাকে এই নর্দ্দামায় ফেলে দিয়ে গেছল কে জানে—সারা দিন রাত তার কাতর একঘেয়ে ডাকে কান ঝালাপালা হয়ে গেছে।

কিন্তু অমলের অস্বস্তিটা শুধু বিরক্তির দরুণ নয়, মনের কোথায় একটা অক্ষমতার গ্লানিও যেন তাকে বিঁধেছে। সেটা আমল দেবার জিনিষ নয় অমল বুঝেছে—একটা আধমরা নোংরা বেড়াল ছানা, অমল তার কি করতে পারে। কিছু করতেই বা তাকে হবে কেন? যতই কাতর ভাবে সেটা চেঁচাক, তাকে বাঁচান ত আর অমলের দায় নয়।

নর্দ্দামার ধারের জানলাটা ভাল ক'রে বন্ধ ক'রে দিয়ে অমল কালরাত্রে শুয়ে পড়েছিল। তাকে ঘুমোতে হবেই। সকাল থেকে তার অনেক কাজ। কিন্তু তবু অনেকক্ষণ পর্য্যন্ত ঘুম কিছুতেই আসেনি।

বেড়াল ছানাটার দিকে একবার তাকিয়েই অমল আবার হনহন

ক'রে এগিয়ে যায়। একটা আধমরা বেড়াল ছানার কথা ভাবলে তার চলবে না।

বাইরের দরজাটা ঠেলে উঠোনে পা দিতেই পিসিমা চেঁচিয়ে ওঠেন—হ্যাঁরে, ক'টা মুটে আর একটা গরুর গাড়ী ডাকতে এই এত দেরী! কখন জিনিষপত্র তোলা হবে, আর কখনই-বা সেখানে গিয়ে ঘর-দোর গুছোব!

গরুর গাড়ী পাইনি, একটা লরী ঠিক করে এসেছি—ব'লে অমল উঠোন পার হয়ে তাদের দিকের রকে গিয়ে ওঠে।

লরী!—পিসিমা প্রথমটা একেবারে স্তম্ভিত হয়ে যান, লরী—সে যে অনেক ভাড়া!

অনেক ভাড়া নয়! তোমার এই রাজ্যের মাল ত আর একটা গরুর গাড়ীতে হ'ত না—লরীতে এক খেপেই হয়ে যাবে, তাড়াতাড়িও হবে!—ছুটো টাকা বেশী তাতে লাগলই বা।

অন্যদিন হ'লে পিসিমা বোধ হয় এত সহজে প্রবোধ মানতেন না। ছুটো টাকা যে কতখানি, কতদিক সামলে কি পরিশ্রমে, কি ভাবে ছুটো টাকা যে তাঁকে সংসারে সঞ্চয় করতে হয়, কি সামান্য আয় থেকে কি ভাবে তিনটি অনাথ ভাইপোকে তিনি মানুষ ক'রে তুলেছেন, সমস্ত সুদীর্ঘ ইতিহাসই হয়ত অমলকে শুনতে হ'ত। কিন্তু আজ তাঁর মেজাজটা অত্যন্ত প্রসন্ন, তিনি একটু উদারভাবেই বলেন,—তা বেশ করেছিস, তাড়াতাড়ি গিয়ে ওঠা যাবে ত'।

পাশের ঘরের ভাড়াটেদের বৌ মানদা কপাল পর্য্যন্ত ঘোমটা টেনে, এঁটো বাসন-কোষন হাতে নিয়ে কলতলায় যেতে একটু কৌতূহলভরে

থেমে দাঁড়িয়েছিল, তাকে উদ্দেশ ক'রে পিসিমা বলেন—গরুর গাড়ীর যা ঢিমে চাল—সেই এবেলা আর ওবেলা, তাতে কি আর আজকের মধ্যে ঘর-দোর গুছোন হ'ত। যেমন তেমন দুটো খুপরি ত নয়, যে এখানকার মত জিনিষ-পত্র ঠাসাঠাসি ক'রে রাখলেই হবে—পাকা ঘর, অঢেল জায়গা, ভালো ক'রে একটু গুছিয়ে না বসলে পাড়াপড়শী বলবে কি।

নতুন ভাড়া করা বাসার গুণ বর্ণনা একবার সুরু হলে আর শেষ হবে না জেনে মানদা তাড়াতাড়ি সরে পড়ে। এ কয়দিন পিসিমার কাছে নতুন বাসার বর্ণনা সবিস্তারে শুনতে এ বাড়ীর কোন ভাড়াটের বাকী নেই। সে যে এমন টিনে ছাওয়া কাঁচা গাঁথুনীর পাঁচ ভাড়াটে একত্র করা বাড়ী নয়, দস্তুরমত ভালো রাস্তায় ভদ্র পাড়ায় একখানা আলাদা পাকা বাড়ী,—তার আশে পাশে এমন নোংরা নর্দামা যে নেই—যত রাজ্যের উড়ে খোট্টা ছোটলোকের সঙ্গে সেখানে যে কলতলায় জল নিতে যেতে হয় না, ইত্যাদি সকল সংবাদই তারা পেয়েছে।

পিসিমার কাছে বাড়ী বদল একটা বাহাদুরীর ব্যাপার—প্রতিবেশীদের একটু ঈর্ষ্যা, একটু বিস্ময় জাগাতে পেরেই তিনি সুখী। কিন্তু অমলের কাছে সত্যিই এই বাড়ী বদল একটা মুক্তি—একটা পরিত্রাণ।

এই আবেষ্টনের মধ্যেই সে মানুষ হয়েছে সত্য, কিন্তু তবু এখানে সে হাঁপিয়ে ওঠে, এর চেয়ে বিস্তৃত মুক্ত জীবনের স্বাদ তার মনে আছে।

তাদের তিনটি অনাথ ভাইকেই পিসিমা কোন রকমে মানুষ করেছেন। তাই এরা সাবালক হ'তে না হ'তেই কাজে ঢুকেছে, তাদের রোজগারে ও পিসিমার হিসাবী পরিচালনাতেই এ সংসার দিন দিন উন্নতি করেছে। অমলকে তাই আর পড়াশুনা ছেড়ে অল্প বয়সে রোজগারের চেষ্টা করতে হয়নি, সে কলেজে পড়ে।

একটি ছোট খুপরীর মত ঘর তার জন্যে এ বাড়ীতে নির্দ্দিষ্ট। একটি প্রমাণ তক্তাপোষেই ঘরটি জুড়ে যায়, জামা কাপড়ের আলনাটা থেকে কাপড়-চোপড় তার বিছানার ওপরই ঝুলে থাকে। বই কাগজ রাখবার একটা চৌকি আছে এক পাশে। পড়াশুনা তাকে তক্তপোষের ওপরে করতে হয়।

ঘরে একটি মাত্র জানলা। পেছনের খোলা নর্দ্দমার দুর্গন্ধের দরুণ সেটা অধিকাংশ সময়েই বন্ধ রাখতে হয়। দুর্গন্ধ যখন না আসে তখনও নিস্তার নেই। পাশের বাড়ীর একটি কলহপ্রবণ দম্পতীর প্রতিদিনের ঝগড়া লেগেই আছে।

নতুন যে বাড়ীতে তারা উঠে যাচ্ছে, সেখানে একটি চমৎকার ঘর সে নিজের জন্যে ঠিক ক'রে নিয়েছে। দোতলার ওপর প্রকাণ্ড বড় বড় দু'টি জানলা সমেত ঘর। একদিকের জানলা দিয়ে আবার পাশের বাড়ীর সাজান একটি বাগান পেরিয়ে কাদের রাস্তাটুকু দেখা যায়।

সে ঘরটুকুই যেন এই দুঃসহ আবেষ্টন থেকে মুক্তির প্রতীক। অন্ততঃ সে ঘরে গভীর রাত্রে দেয়াল ভেদ ক'রে পাশের কুঠুরির অসহায় মেয়ের রুদ্ধ কান্না ত' শোনা যাবে না।

পাশের ঘরের এই চাপা কান্নায় কতদিন তার ঘুম ভেঙে গেছে গভীর রাত্রে। এ যেন কোন একজন বিশেষ মানুষের নয়, সমস্ত নোংরা দরিদ্র দুর্ব্বল বস্তিটারই রুদ্ধ আক্ষেপ।

কান্না যেদিন বাড়ে সেদিন এখানে অস্থিরভাবে তাকে পায়চারী ক'রে বেড়াতে হয় নিজের ঘরে। কি করতে পারে সে! কিছুই না। পৃথিবীতে এত অবিচার এত দুঃখ এত শোক—তার তা নিয়ে অস্থির হয়ে লাভ কি!

কার বেকার স্বামী দেনার দায়ে স্ত্রী-পুত্র ফেলে পলাতক হয়েছে, কোন্ হতভাগিনী সারাদিন মুখ বুঁজে পরের বাড়ী দাসীগিরি ক'রে কোনমতে ছেলে-মেয়ের মুখে অন্ন দেবার চেষ্টা করে, গভীর রাত্রে নির্জ্জনে নিজেকে আর সম্বরণ করতে পারে না—তা নিয়ে তার মাথা ঘামাবার কি দরকার।

মেয়েটিকে সে দিনের বেলায় ভালো ক'রেই দেখেছে। প্রতিবেশী হিসেবে ভাল ক'রেই তাকে জানে। অত্যন্ত ঝাঁজালো তার মুখ,—তার দিনের বেলার সে উগ্র চেহারা দেখে মনে হয় না গভীর রাত্রে তার কণ্ঠ থেকে অমন কাতর কান্না বা'র হতে পারে।

হয়ত নিষ্ঠুর পৃথিবীর সামনে এই মুখোস তুলে ধ'রে মেয়েটি ভালোই করেছে। কিন্তু এই মুখোস দিয়েই সে পার হয়ে যাবে কি! এ বাড়ীর লোকেরা তার সম্বন্ধে বলাবলি করে—তার চাল-চলন নাকি ভালো নয়।

হবেও বা। কিন্তু কি দরকার তার এ সব দুর্ভাবনার। সে এই আবেষ্টন থেকে সরে যেতে চায়—যেখানে এসব ভাবনা তার দরকার হবে না—

—যেখানে প্রতিদিন বাড়ীর দরজা দিয়ে বা'র হ'তে রুগ্ন অবিনাশের সঙ্গে দেখা হবে না।

লাঠিটায় ভর ক'রে প্রতিদিন সকালে প্রৌঢ় অবিনাশ গলিটার মুখে পৈঠেটার ওপর গিয়ে বসে হাঁপায়। তার বেশী তার যাবার ক্ষমতা নেই।

কলেজে যাচ্ছ বুঝি অমল—ব'লে অবিনাশ কাশতে থাকে।

অমলের সত্যি এই রুগ্ন লোকটার পাশে দাঁড়াতে কেমন একটা অস্বস্তি হয়। কি রোগ তার কে জানে।

কিন্তু তবু তাকে দাঁড়াতে হয়।

অবিনাশ কাশি থামিয়ে বলে,—তোমার সেই ডাক্তারের কাছে আর ত নিয়ে গেলে না ভাই।

অমল একদিন তার দুর্ব্বলতার মুহূর্ত্তে নিজে থেকেই এ প্রস্তাব করেছিল। তার পর আর সময় হয়নি।

অমল নিজের ত্রুটিটাকে চাপা দেবার জন্যেই বলে—আপনাকে নিয়ে গিয়ে লাভ কি বলুন, আপনি ত অত্যাচার ছাড়বেন না। অত কুপথ্যি করলে রোগ সারে ?

কুপথ্যি, বল কি অমল। আমার মেয়েটা বুঝি লাগিয়েছে।—অবিনাশের কাশির বেগ অত্যন্ত বেড়ে ওঠে। অমলকে ধৈর্য্য ধ'রে তবু দাঁড়িয়ে থাকতে হয়।

অনেকক্ষণ পরে নিজেকে সামলে অবিনাশ বলে—পথ্যিরই পয়সা জোটে না তা কুপথ্যি করব কোথা থেকে বল।

কথাটা একেবারে মিথ্যে নয়, অমল জানে।

আচ্ছা এবার ঠিক নিয়ে যাব। বলে সে চলে যাবার উপক্রম করতেই অবিনাশ তার জামার প্রান্তটা নোংরা জীর্ণ আঙুলে ধ'রে ফেলে।

একটু ভালো ওযুধ হ'লেই আমার এ রোগ সেরে যায়, প্রেসের চাকরীটা এখনো তাহ'লে করতে পারি। আমায় না হয় একটা হাসপাতালেই ব্যবস্থা ক'রে দাওনা ভাই।

হাসপাতালে কি সহজে যাকে তাকে নিতে চায়।—অমল জামার প্রান্তটা একরকম জোর ক'রে ছাড়িযে নেবার চেষ্টা করে, কিন্তু অবিনাশ নাছোড়বান্দা। এবার গলা যথাসাধ্য নামিয়ে আসল প্রস্তাবটা সে ক'রে ফেলে,—চারটে খুচরো পযসা তোমার কাছে হবে ভাই। আমি কালই দিয়ে দেব।

অমলের কাছে কলেজে যাবার ট্রাম ভাড়ার বেশী পয়সা সত্যিই থাকে না। পিসিমা সে দিকে অত্যন্ত সাবধানী। তবু অবিনাশের কবল থেকে মুক্তি পাবার জন্যেই সে চারটে পযসা তাড়াতাড়ি বা'র করে দেয়। হপ্তা খানেক অন্ততঃ অবিনাশ আর তাহ'লে তাকে বিরক্ত করবে না সে জানে। এক হপ্তাই বা তার আর পরমায়ু।

রাস্তায় বেড়িয়ে প'ড়ে অমলের মনে হয় রাস্তার কলে হাতটা ধুযে ফেল্লে হয়। পয়সা দেবার সময় অবিনাশের ঘর্ম্মাক্ত ভিজে ঠাণ্ডা হাতটার স্পর্শ লেগে কি রকম যেন অস্বস্তি বোধ হ'তে থাকে।

কিন্তু অমলের হাত ধোয়াও হয় না। কোন একটা সঙ্কোচ বোধ হয়। নিজের সম্বন্ধে কেমন একটা লজ্জা।

লরীতে সমস্ত মাল বোঝাই ক'রে অমলই সবার শেষে এ বাড়ী ছেড়ে যায়। পিসিমা আর সকলের সঙ্গে ঘর দোর গুছোবার জন্যে আগেই নতুন বাসায় গিয়ে উঠেছেন।

শেষ মালপত্র তুলে, বোঝাই করা লরীর ড্রাইভারের পাশের সীটে উঠে ব'সে সে হুকুম দেয়, 'চালাও'।

পিছন ফিরে আর সে তাকাতেও চায় না। এখানকার কোন ভাবনা তার মনে অস্বস্তি যেন না জাগায়, তার নতুন পাওয়া মুক্তির অনুভূতি যেন ক্ষুণ্ণ না করে।

আসবার সময় সকলের কাছে সে নেহাৎ আলগাভাবে বিদায় নিয়ে এসেছে।

সকলের সঙ্গে অবশ্য দেখা হয়নি। দিনের বেলাকার মুখোস খুলে গভীর রাত্রে যে মেয়েটি লুকিয়ে কাঁদে, সে তখন সম্ভবত নিজের কাজের ধান্দাতেই বাড়ী ফেরেনি। শুধু রুগ্ন অবিনাশ মানা সত্ত্বেও জোর ক'রে হাঁপাতে হাঁপাতে গলির মুখ পর্য্যন্ত তাকে এগিয়ে দিয়ে চার আনা পয়সা ধার চেয়ে নিয়েছে, ডাক্তার দেখাবার কথাটা আর একবার স্মরণ করিয়ে দিতেও ভোলেনি।

অমল কোন উত্তর দেয়নি। সত্য মিথ্যা কোন উত্তরই সে আর দিতে চায় না। এখানকার সঙ্গে সকল সম্পর্ক তার শেষ। এ আবেষ্টন থেকে সে মুক্তি পেয়েছে এইটুকু শুধু সে মনে রাখতে চায়।

এ ভাড়াটে বাড়ীর জীবনযাত্রা আবার এমনি ক'রেই চলবে সে জানে। তাদের খালি করা ঘরে আবার আর কোন দুঃস্থ পরিবার

এসে কালই হয়ত আশ্রয় নেবে কি দরকার এ সব ভাবনার—ভেবে সে কিছু করতে পারে!

লরীতে ষ্টার্ট দেওযা হয়। সশব্দে রাস্তা কাঁপিয়ে লরীটা যাত্রা করবার সঙ্গে সঙ্গে অমলের দৃষ্টি হঠাৎ আপনা থেকে রাস্তার ধারে গিয়ে পড়ে।

কাদামাথা বেড়াল ছানাটা কখন সেখানে ম'রে প'ড়ে আছে।